'বঙ্গদেশের কৃষক' গ্রন্থটিতেই বঙ্কিমচন্দ্রের অর্থনীতিতত্ত্বের সুগভীর চিন্তার পরিচয় পাওয়া যায়। 'অর্থশাস্ত্রঘটিত ভ্রান্তি' উপলব্ধি করে তিনি কিছুকাল তাঁর ঐ-গ্রন্থের প্রচার বন্ধ করে দেন।

### শাসন ও দণ্ডনীতি

ভারতের প্রশাসন ও বিচার বিষয়ক বিধিব্যবস্থা সম্পর্কে রামমোহন কর্তৃপক্ষের কাছে লিখিতভাবে সাক্ষ্যদান করেছিলেন। এ বিষয়ে রামমোহনের মতো বঙ্কিমচন্দ্রেরও জ্ঞান ও অভিজ্ঞতা ছিল প্রত্যক্ষ; দুজনেই সরকারি কর্মচারি ছিলেন এবং দুজনেই সমকালীন প্রশাসন ও বিচারব্যবস্থার তীব্র সমালোচনা করেছেন। জুরিপ্রথা, হেবিয়াস কর্পাস আইন, বিচারকার্যে অধিক সংখ্যায় ভারতীয়দের নিয়োগ ইত্যাদি বিষয় সম্পর্কে রামমোহন যা সুপারিশ করেছিলেন তা কালক্রমে অল্পবিস্তর রূপায়িত হয়। তবুও তার চার যুগ পরে বঙ্কিমচন্দ্রকে ঐসব বিষয়ে পুনরায় নতুন করে সোচ্চার হতে হয়। বিচারালয় ও বেশ্যালয়কে তিনি সমপর্যায়ভুক্ত করেন—যেখানে টাকা না ফেললে প্রবেশাধিকার মেলে না।

দেশীয় বিচারকদের এজলাসে ইংরেজ নাগরিকদের বিচারব্যবস্থা প্রবর্তনকল্পে উত্থাপিত ইলবার্ট বিলের বিরুদ্ধে যখন এদেশে শ্বেতাঙ্গরা আন্দোলন করে সেইসময়ে বঙ্কিমচন্দ্র "Bransonism" নামে একটি প্রহসনে প্রচলিত ব্যবস্থার নিন্দা করেন। তিনি স্পষ্টই অভিযোগ করেন যে দেশের আইন ব্যবস্থা ধনীর উৎপীড়ন থেকে দরিদ্রকে রক্ষা করতে অক্ষম। যারা উকিল নিয়োগ, সাক্ষীর ব্যবস্থা, আমলা ও চাপরাশিদের উৎকোচ দিতে পারে তাদেরই কাছে দেশের বিচারালয়ের দ্বার উন্মুক্ত। যদি কেউ নিজের সর্বস্ব পণ করেও আদালতের শরণাপন্ন হয় তাহলেও সে সুবিচার সম্পর্কে নিশ্চিন্ত হতে পারে না। 'বঙ্গদেশের কৃষক' গ্রন্থে তিনি রায়তের উপর জমিদারি অত্যাচার ও উৎপীড়নের এক করুণ চিত্র তুলে ধরেছেন। তিনি বলেছেন যে উত্তম আইনকানুন থাকা সত্ত্বেও আইনত অপরাধী জমিদারদের কোনো সাজা হয় না, পরিবর্তে নিরীহ দুর্বল ব্যক্তিরাই নিগৃহীত হয় ও শাস্তি পায়। আইন-আদালতের তিনি পাঁচটি ত্রুটি দেখিয়েছেন—

১. মোকদ্দমা অতিশয় ব্যয়সাধ্য…।

২. আদালত প্রায় দূরস্থিত। যাহা দূরস্থ, তাহা কৃষকের পক্ষে উপকারী হইতে পারে না। কৃষক ঘর বাড়ী চাষ প্রভৃতি ছাড়িয়া দূরে গিয়া বাস করিয়া মোকদ্দমা চালাইতে পারে না…।

৩. বিলম্ব। সকল আদালতেই মোকদ্দমা নিষ্পন্ন হইতে বিলম্ব হয়…।

৪. বর্ত্তমান আইনের এইরূপ অযৌক্তিকতা এবং জটিলতা… ।

৫. বিচারকবর্গের অযোগ্যতা… ।[৩৮]

ইংরেজদের বিচারব্যবস্থার প্রতি তিনি যতই কশাঘাত করে থাকুন না কেন সে-ব্যবস্থা হিন্দুশাসনকালের চেয়ে যে উন্নততর তা তিনি দ্ব্যর্থহীন ভাষায় ব্যক্ত করেছিলেন। হিন্দুরাজত্বে ব্রাহ্মণদের দাপটে শূদ্রেরা ছিল অসহায়। সে হিসাবে ইংরেজ আমলে অব্রাহ্মণরাও বিচারকর্মে অধিকারী—প্রাচীনকালে যা ছিল অচিন্তনীয়। অবশ্য প্রাচীন সমাজব্যবস্থা সম্পর্কে যথেষ্ট তথ্য না থাকায় সে বিষয়ে বিস্তারিত কিছু বলা যে শক্ত তাও তিনি উল্লেখ করেছেন।

স্বাধীন ও পরাধীন ভারতের তিনি একটি তুলনামূলক বিচার করেছেন। পূর্বে অর্থাৎ স্বাধীন ভারতে রাজা এখানেই বসবাস করতেন—আর এখনকার রাজা থাকেন বিলাতে। রাজা নিজ বাসভূমির স্বার্থে অধীনস্থ সুদূর দেশের স্বার্থ সম্পর্কে উদাসীন। প্রাচীন কালে এদেশের রাজারা জনসাধারণকে অত্যাচারে অতিষ্ঠ করে তুলতেন—কাজেই উভয়ের মধ্যে তফাৎ কিছু নেই। এখানে অত্যাচারী কোন্ দেশ বা জাতের লোক সে-প্রশ্ন গৌণ—তিনি দেশীয়ই হোন অথবা বিদেশী হোন প্রকৃতিতে তাঁরা সমস্থানীয়। আমলাতান্ত্রিক প্রশাসনকে বঙ্কিমচন্দ্র যন্ত্রের সঙ্গে তুলনা করেছেন; সে-যন্ত্র তার নিজ নিয়মেই চলে। সরকারি কর্তাদের মধ্যে কেউ ব্যক্তিগতভাবে ভাল কি মন্দ তাতে কিছু যায় আসে না।

ব্রাহ্মণ শূদ্রের সম্পর্কের চেয়ে ইংরেজ ভারতীয়দের সম্পর্ক অপেক্ষাকৃত অনেক ভাল বলেই তিনি মনে করতেন। ব্রিটিশ-শাসিত ভারতবর্ষে কোনো ইংরেজ দেশীয় বিচারক কর্তৃক দণ্ডিত হতে পারত না বটে, কিন্তু কি ইংরেজ, কি ভারতীয়—সবাই একই নিয়মের অন্তর্গত। কিন্তু প্রাচীন ভারতে ব্রাহ্মণ ও অব্রাহ্মণদের প্রতি প্রযোজ্য আইন ছিল স্বতন্ত্র। ভারতীয়েরা ইংরেজদের বিচার করতে পারে না; কিন্তু শূদ্রেরা কি ব্রাহ্মণদের বিচার করতে পারত? তিনি প্রশ্ন করেছেন যে দ্বারকানাথ মিত্র হাইকোর্টের একজন জজ, রামরাজ্যে তাঁর স্থান কোথায় ছিল? প্রাচীনকালে ব্রাহ্মণ ক্ষত্রিয়দের ছিল দোর্দণ্ড দাপট, কিন্তু ইংরেজ আমলে ঐ-রূপ শ্রেণীর জোরে কেউ আধিপত্যে অধিকারী নয়।

ভারতীয়েরা রাজনৈতিক ক্ষমতা থেকে বঞ্চিত; ফলে প্রশাসনের যথোচিত শিক্ষা তারা পাচ্ছে না এবং তাদের সহজাত গুণগুলিও উন্মেষের পথ পাচ্ছে না বলে তিনি অনুভব করেন। রামমোহন উপলব্ধি করেছিলেন যে রাজনৈতিক অধিকার চলে গেলেও ইংরেজশাসন প্রবর্তিত হওয়ায় এখানকার মানুষ ব্যক্তি-স্বাধীনতা পেয়েছে। বঙ্কিমচন্দ্রও তেমনি উপলব্ধি করেন যে স্বাধীনতার পরিবর্তে ভারতীয়েরা আধুনিক জ্ঞানবিদ্যার অধিকারী হয়েছে। তিনি একথাও

বলেন যে ব্রাহ্মণ-ক্ষত্রিয়ের প্রতাপ অস্তে গিয়েছে, উদয় হচ্ছে শূদ্রের প্রাধান্য। বঙ্কিমচন্দ্রের এই উক্তি পরবর্তীকালে স্বামী বিবেকানন্দের কণ্ঠেও ধ্বনিত হয়।

বঙ্কিমচন্দ্র ও জাতীয়তাবাদ

উনিশ শতকে ইউরোপ থেকে আগত যে-দুটি মতবাদ ভারতে নবজাগরণের জোয়ার সৃষ্টি করেছিল, তার একটি উদারতন্ত্র, অপরটি জাতীয়তাবাদ। ঐ-শতকের দ্বিতীয়ার্ধে "ন্যাশন্যাল্" শব্দটির ব্যবহারে দ্রুত বিস্তৃতি দেখা যায়। ন্যাশন্যাল পত্রিকা, ন্যাশন্যাল্ পার্টি, ন্যাশন্যাল্ মেলা ইত্যাদি। কিন্তু জাতীয়তাবাদী চিন্তাভাবনা সে সময়ে একদল শিক্ষিত লোকের মধ্যে ধোঁয়াটে বা অস্পষ্ট আবেগই মাত্র ছিল। বঙ্কিমচন্দ্র নব-অঙ্কুরিত ঐ-আবেগকে সুস্পষ্ট দার্শনিক পরিপ্রেক্ষিতে পূর্ণাঙ্গ ও সুসংবদ্ধরূপে উপস্থাপিত করেন। ব্যক্তি ও জাতির সর্বাত্মক কল্যাণসাধনায় তিনি সকলকে আত্মনিয়োগ করতে আহ্বান জানান। তিনি মনে করতেন যে যখন সবাই আদর্শে অনুপ্রাণিত হয়ে উঠবে তখন সকলের মনোভাব ও আচরণ একই খাতে প্রবাহিত হবে।

জাতীয়তাবাদের প্রধান একটি লক্ষণ বিভিন্ন জাতির স্বার্থকে পৃথকরূপে বিবেচনা করা। এক জাতির কল্যাণ অপর জাতির পক্ষে অকল্যাণকর হতে পারে। দুটি জাতির মধ্যে সংঘাত দেখা দিলে উভয়েই অপরের ক্ষতিসাধন ক'রে স্বীয় স্বার্থের সিদ্ধি কামনা করে। এ-মনোভাব বঙ্কিমচন্দ্রের মতে ভাল বা মন্দ যাই হোক না কেন, যে-জাতি এই আদর্শে উদ্বুদ্ধ তারাই শ্রেষ্ঠত্ব অর্জন করে। জাতীয়তাবাদের এই লক্ষণ সমকালীন ভারতে অনুপস্থিত ছিল বলে তিনি মনে করতেন। আর্যরা এদেশে যখন এসেছিল তখন তাদের মধ্যে ঐক্য বিরাজ করত। পরে তারা যখন সারা দেশময় ছড়িয়ে পড়ে এবং বিভিন্ন গোষ্ঠীতে বিভক্ত হয়ে যায় তখন তাদের মধ্যে ভাষাগত ও ধর্মীয় বিভেদ দেখা দেয়, পূর্বের ঐক্য আর থাকে না। সমকালীন ভারতের বিভিন্ন ধর্ম ও সম্প্রদায়ের মধ্যে ও প্রদেশান্তর্গত মানুষের মধ্যে একতার অভাব তিনি অত্যন্ত অনুভব করেন; এমনকি একই জাত ও ধর্মের মধ্যেও যে যথেষ্ট অনৈক্য দেখা যায় তার কারণ বিশ্লেষণ প্রসঙ্গে তিনি বলেন—

> বহুকাল পর্যন্ত বহু সংখ্যক ভিন্ন জাতি এক বৃহৎ সাম্রাজ্যভুক্ত হইলে ক্রমে জাতিজ্ঞান লোপ পাইতে থাকে। ভিন্ন ভিন্ন নদীর মুখনির্গত জলরাশি যেমন সমুদ্রে আসিয়া পড়িলে, আর তন্মধ্যে ভেদজ্ঞান করা যায় না, বৃহৎ সাম্রাজ্যভুক্ত ভিন্ন জাতিগণের সেইরূপ ঘটে। তাহাদিগের পার্থক্য যায়, অথচ ঐক্য জন্মে না। রোমক সাম্রাজ্যমধ্যগত জাতিদিগের এইরূপ দশা ঘটিয়াছিল। হিন্দুদিগেরও তাহাই ঘটিয়াছে।[৩৯]

তাঁর মতে প্রাচীন ভারতে সাধারণ মানুষের সঙ্গে শাসকদের কোনো স্বার্থান্বিত সম্পর্ক বিরাজ করত না। রাষ্ট্রীয় ক্ষমতা সমাজের শ্রেণীবিশেষের একচেটিয়া ছিল, সে-শ্রেণী ছিল ক্ষত্রিয় শ্রেণী। রাজা ও প্রজার স্বার্থ এক না হওয়ায় সাধারণ মানুষের স্বাধীনতাবোধ বলে কিছু ছিল না; লোকে চাইত ভাল রাজা, স্বাধীনতা নয়; রাজশক্তির প্রতি সাধারণের মনোভাব ছিল সম্পূর্ণ উদাসীন। রাজতক্তে যেই বসুক না কেন, খাজনা মকুব করত না। সাধারণের চোখে তাই শাসক দেশীয়ই হোন বা বিদেশীই হোন তাতে কিছু যায় আসে না। স্বাধীনতার বাণী ও জাতীয়তাবাদের চেতনা ইংরেজরাই এদেশবাসীকে দিয়েছে বলে তিনি মনে করতেন। তাঁর কথায়—

> ইংরেজ ভারতবর্ষের পরমোপকারী। ইংরেজ আমাদিগকে নূতন কথা শিখাইতেছে। যাহা আমরা কখন জানিতাম না, তাহা জানাইতেছে; যাহা কখন দেখি নাই, শুনি নাই, বুঝি নাই, তাহা দেখাইতেছে, শুনাইতেছে, বুঝাইতেছে; যে পথে কখন চলি নাই, সে পথে কেমন করিয়া চলিতে হয়, তাহা দেখাইয়া দিতেছে। সেই সকল শিক্ষার মধ্যে অনেক শিক্ষা অমূল্য। যে সকল অমূল্য রত্ন আমরা ইংরেজদের চিত্তভাণ্ডার হইতে লাভ করিতেছি, তাহার মধ্যে দুইটির আমরা এই প্রবন্ধে উল্লেখ করলাম—স্বাতন্ত্র্যপ্রিয়তা এবং জাতিপ্রতিষ্ঠা। ইহা কাহাকে বলে তাহা হিন্দু জানিত না।[৩০]

এদেশে "জাতীয়তাবাদ" প্রত্যয়টি যে পুরোপুরি বিদেশ থেকে আমদানি করা হয়েছে সে-বিষয়ে বঙ্কিমচন্দ্র নিঃসংশয় ছিলেন। এশিয়ার দুটি বৃহত্তম দেশ চীন ও ভারতে জাতীয়তাবাদী চেতনার অস্তিত্ব ছিল না। চীন ও ভারতের সাধনা ছিল বিশ্বজনীন। নবাগত জাতীয়তাবাদকে তিনি ধর্মের ব্যঞ্জনায় প্রচার করেন; কারণ তিনি জানতেন যে ভারতবাসীর হৃদয়জয়ের একমাত্র পথ হল ধর্ম। দেশপ্রেমকে তিনি শ্রেষ্ঠ ধর্ম বলে অভিহিত করেন। তিনি বুঝেছিলেন যে জাতীয়তাবোধ সম্পর্কে এদেশবাসীর নির্বিকার মনোভাব ঘোচাতে হলে জাতীয়তাবাদের একটা ধর্মীয় আদর্শ স্থাপন করা প্রয়োজন।

রাষ্ট্রদর্শনে বঙ্কিমচন্দ্রের সর্বাপেক্ষা উল্লেখযোগ্য অবদান দেশকে জননীরূপে কল্পনা করা। চিত্তরঞ্জন বন্দ্যোপাধ্যায় লিখেছেন যে বাংলা কথাসাহিত্যে দেশকে মায়ের মর্যাদা প্রথম দিয়েছেন ভূদেব মুখোপাধ্যায় তাঁর 'অঙ্গুরীয় বিনিময়' (১৮৫৭) এবং রূপক আখ্যায়িকা 'পুষ্পাঞ্জলি' (১৮৭৬) গ্রন্থ দুটিতে।[৩১] দেবী দুর্গাকে বঙ্কিম বঙ্গভূমির সঙ্গে একাত্মরূপে দেখেছেন; তাঁর জাতীয়তাবোধের এই লক্ষণীয় বৈশিষ্ট্য সম্পর্কে শ্রীঅরবিন্দ বলেছেন—

> The third and supreme service of Bankim to his nation

was that he gave us the vision of our Mother···It is not till the Motherland reveals herself to the eye of the mind as something more than a stretch of earth or a mass of individuals, it is not till she takes shape as a great Divine and Maternal power···[৪২]

বঙ্কিমচন্দ্রকে এদেশে জাতীয় চেতনার অন্যতম জনকরূপে অভিহিত করা হয়। বহুকাল আগে ভারতমাতার যে স্বর্ণমূর্তি দীনতার অন্ধকারে নিমজ্জিত হয়েছিল তাকে পুনরুদ্ধারের জন্যে দেশবাসীর প্রতি তাঁর ব্যাকুল আহ্বান ব্যর্থ হয় নি। জাতীয়তাবাদের নবমন্ত্রে দীক্ষিত দেশবাসী তাঁর সে ডাকে সাড়া দেয়। ভারতীয় স্বাধীনতা সংগ্রামের প্রারম্ভে তাঁর 'আনন্দমঠ' গ্রন্থটি মানুষের মনে এক নতুন প্রেরণা ও উদ্দীপনার সঞ্চার করেছিল। পূর্বরচিত 'বন্দেমাতরম' সংগীতকে তিনি তাঁর ঐ গ্রন্থে সন্নিবেশিত করেন। উত্তরকালে দেশের স্বাধীনতা-সংগ্রামীদের কাছে এ-সংগীত প্রেরণার প্রধান উৎসস্বরূপ হয়ে দাঁড়ায়। সংগীতের প্রথম শব্দটি ("বন্দেমাতরম") স্বাধীনতা সংগ্রামের উদ্দীপক "স্লোগান" হিসাবে ব্যবহৃত হয়ে এসেছে। ভারতের স্বাধীনতা সংগ্রামের প্রথমযুগের শহীদ মদনলাল ধিংড়া ফাঁসির মঞ্চে আরোহণকালে "বন্দেমাতরম" ধ্বনি উচ্চারণ করেছিলেন। বঙ্কিমের "বন্দেমাতরম" শব্দটি জাতীয় আবেগের এক মূর্ত দ্যোতনা, যার স্পন্দন ভারতবাসীর নাড়ীতে যেন অনুভব করা যায়।

প্রসঙ্গত একটি কথা উল্লেখ করা প্রয়োজন যে বঙ্কিমচন্দ্র ভারতীয় জাতীয়তাবাদের দীক্ষাদাতা হলেও আকস্মিকভাবে ইংরেজের এদেশ পরিত্যাগ তাঁর অভিপ্রেত ছিল না। কারণ ইংরেজের কাছ থেকে নবলব্ধ জাতীয়তাবাদের চিন্তা শুধু শিক্ষিতদের মধ্যে নয়, সর্বস্তরের মানুষের মনে তার আগে সঞ্চারিত হওয়া প্রয়োজন বলে তিনি উপলব্ধি করেন।

বঙ্কিমচন্দ্রের জীবদ্দশায় তাঁর বাণী দেশবাসীর কানে সম্পূর্ণ না পেঁছিলেও একদিন যে তাঁর কথা প্রণিধানযোগ্য বলে বিবেচিত হবে সে-সম্পর্কে তিনি ভবিষ্যদ্বাণী করেছিলেন। ভারতবাসীর মানসনেত্রে দেশমাতৃকার রূপ ও শক্তি দর্শিয়ে তিনি এক অভূতপূর্ব আবেগ ও উদ্দীপনার সৃষ্টি করেন। দেশের শক্তি শ্রেণীবিশেষের মধ্যে সীমিত বলে তিনি মনে করতেন না; শক্তির ধারক ও ও বাহক সারা দেশ। 'আনন্দমঠ'-এ তিনি জাতীয় মুক্তিসেনা গঠনের ইঙ্গিত করেছেন, শ্রেণীবিশেষকে তিনি ক্ষমতাসীন করতে চান নি; তাঁর চিন্তায় ক্ষমতার বিকেন্দ্রীকরণ প্রত্যয় স্পষ্টই দেখা যায়।

ব্যক্তিকে তিনি সমষ্টির অঙ্গরূপে দেখেছেন; সমষ্টিগত দেহের প্রাণ হল জন্মভূমি; মানুষের যাবতীয় মূল্যবত্তার উৎস মাতৃভূমি। ব্যষ্টি ও সমষ্টির

এরূপ সমন্বয়চিন্তা ব্যতিরেকে ঐসময়ে দেশকে ঐক্যবদ্ধ করা হয়তো সম্ভব ছিল না। দেশাত্মবোধকে শ্রেষ্ঠ ধর্ম হিসেবে অভিমত প্রকাশের সঙ্গেই তিনি দেশমাতৃকার দেবীতুল্যা রূপ বর্ণনা করেছেন। একটি কথা এখানে স্মরণ করা দরকার যে বঙ্কিমচন্দ্র নিরাকারবাদী হলেও অনগ্রসর উপাসকদের কাছে রামমোহনের মতো তিনিও মূর্তিপূজার প্রয়োজনকে মানতেন। কারণ মূর্তিপূজায় অভ্যস্ত ও বিশ্বাসী লোকের কাছে বিমূর্ত উপাসনার প্রস্তাব গ্রহণ-যোগ্য হয় না। সেজন্যে দেবীমূর্তির সাহায্যে তিনি দেশমাতৃকার বন্দনা করেন। উত্তরকালে অনেকের মধ্যে বিপিনচন্দ্র পালও তাঁর এই চিন্তায় প্রভাবিত হন।

'আনন্দমঠ'-এ বিভিন্ন ঘটনা ও চরিত্রের মধ্যে দিয়ে বঙ্কিমচন্দ্রের রাষ্ট্রচিন্তার পরিচয় পাওয়া যায়। ভবানন্দের মুখ দিয়ে তিনি ব্যক্ত করেছেন যে সন্তানদের কাছে দেশ ছাড়া আর কোনো জননী নেই। বঙ্কিমচন্দ্রের রাষ্ট্রচিন্তা পরবর্তীকালে বাংলার বিপ্লবীদের বিশেষ প্রভাবিত করেছিল। 'অনুশীলন দল'-এর নামকরণ হয়েছিল তাঁরই "অনুশীলন-তত্ত্ব" থেকে। স্বামী বিবেকানন্দও বঙ্কিমচন্দ্রের গুণগ্রাহী ছিলেন। অরবিন্দ একসময়ে 'আনন্দমঠ'-এর অনুকরণে 'ভবানী মঠ' গঠনের চেষ্টা করেছিলেন।

'আনন্দমঠ' সম্পর্কে লর্ড রোনাল্ডশে লিখেছেন—

> ...the secret societies modelled themselves closely upon the society of the children of *Ananda Math*, 'Bandemataram'; the battle cry of the children became the war cry not only of the revolutionary societies, but of the whole of nationalist Bengal...[৪৩]

'আনন্দমঠ' রচনার পরিকল্পনা কোন্ সূত্রে হয়েছিল সে-সম্পর্কে প্রচলিত মত এই যে ১৭৭২ সালের সন্ন্যাসীবিদ্রোহ এবং ঐ সময়কার দুর্ভিক্ষ থেকেই গ্রন্থটির উপকরণ সংগৃহীত হয়। 'এনসাইক্লোপিডিয়া ব্রিটানিকা'তে বলা হয়েছে—

> His outstanding work, however, is the *Ananda Math* a story of the sannyasi rebellion of 1772. The rebels gained a crushing victory over the 'British' and Mohammedan forces.[৪৪]

এ-বিষয়ে বিমানবিহারী মজুমদার এক তথ্যপূর্ণ আলোচনায় দেখিয়েছেন যে 'আনন্দমঠ' রচনার উদ্ভাবনা বাসুদেব বলবন্ত ফাদ্কে নামক এক বিপ্লবীর সশস্ত্র বিদ্রোহ প্রচেষ্টার বিবরণ থেকে ঘটে। বঙ্কিমের সমসাময়িক কালে দাক্ষিণাত্যে নিজামের রাজ্যে ফাদ্কের বৈপ্লবিক কর্মতৎপরতার কথা জানা যায়।[৪৫] রমেশচন্দ্র মজুমদারের মতে ফাদ্কে ভারতের জঙ্গি জাতীয়তাবাদের প্রথম পথপ্রদর্শক।[৪৬]

তবে বঙ্কিমচন্দ্রকে কেবল বিপ্লববাদের তত্ত্বগুরু মনে করা ভুল। রাষ্ট্রবিপ্লবের পরিবর্তে গঠনমূলক সমাজোন্নয়নচিন্তা ও প্রচেষ্টায় তাঁর অধিক আগ্রহ ছিল। গোখলের 'সার্ভ্যান্টস অফ ইণ্ডিয়া সোসাইটি'র উদ্দেশ্য ও কার্যক্রম বঙ্কিমচন্দ্রের আদর্শে রচিত হয়েছিল।

আবেগ ও উচ্ছ্বাস থেকে মুক্ত রাখার জন্যে তিনি জাতীয়তাবাদকে একটি সুস্পষ্ট দার্শনিক পটভূমিতে দাঁড় করাতে চেয়েছিলেন। তাঁর 'ধর্ম্মতত্ত্ব' গ্রন্থটি এ-কথার প্রমাণ। তাঁর উপর কোঁৎ-এর প্রভাব ইতিপূর্বেই আলোচিত হয়েছে। সমস্ত জৈবিক প্রবণতা ও উন্নত বৃত্তির সামঞ্জস্যসাধনের মধ্যে দিয়ে "মানব দেবী"-র পূজাই ছিল উভয়ের আদর্শ। পার্থক্য এই যে যেখানে কোঁৎ-এর নিরীশ্বরবাদী দৃষ্টবাদ "has love for its principle, order for its basis, and progress for its end", সেখানে বঙ্কিমচন্দ্রের ধর্মের প্রত্যয় পুরোপুরি ঈশ্বরবাদী। শাণ্ডিল্যের ভক্তিসূত্র বিশ্লেষণপ্রসঙ্গে তিনি সকল বৃত্তিকে ঈশ্বরাভিমুখী করার সময় মানবহিতের প্রশ্নকেও সমধিক গুরুত্ব দিয়েছেন। মানবপ্রেমই প্রকারান্তরে আত্মোপলব্ধি তথা ঈশ্বরোপাসনা।

দেশপ্রেমের পশ্চাতেও তাঁর সেই মানবপ্রেমের কথাই পাওয়া যায়। সর্বভূতেই ঈশ্বর বিদ্যমান। সেজন্যে সকল জীবকেই নিজের মতো করে ভালবাসা দরকার। আত্মরক্ষার চেয়ে সমাজরক্ষা অধিক প্রয়োজন; কারণ সমাজবহির্ভূত ব্যক্তির অস্তিত্ব অসম্ভব। ব্যক্তি ও পরিবার সমাজেরই অংশ। সেজন্যে সমষ্টির মঙ্গলার্থে ব্যক্তির স্বার্থত্যাগ আবশ্যক। একথা আগেই আলোচিত হয়েছে যে তিনি দেশ, জাতি, সমাজ ও রাষ্ট্রকে একই আকারে কল্পনা করেছেন। অন্য জাতির আক্রমণ থেকে আত্মরক্ষা প্রতি জাতির মৌল কর্তব্য; তখন ধর্ম ও সুনীতি অন্তর্হিত হয়; সেই বিষয়ে সজাগ থেকে তিনি মানবিক দৃষ্টিকোণে দেশপ্রেমকে রূপায়িত করেছেন; তাঁর কাছে জাতীয়তা ও আন্তর্জাতিকতার প্রভেদ নেই; বিশ্বপ্রেমকে আদর্শ করলে স্বদেশভক্তিকে জলাঞ্জলি দিতে হবে এমন কথা তাঁর মতে অর্থহীন। তিনি চেয়েছিলেন জাতি, ধর্ম ও বর্ণের সমমর্যাদা ও সমানাধিকার; একে যেমন অপরের অনিষ্টসাধন করবে না, তেমনি অপরকেও নিজ অনিষ্টসাধনের সুযোগ দেওয়া অনুচিত। নিঃস্বার্থ স্বাদেশিকতা মানুষের মনে ও কর্তব্যে সঞ্চারিত হলে বিভিন্ন জাতির মধ্যে আর সংঘাত দেখা দেবে না।

সকল জীবের প্রতি প্রীতিকেই তিনি আদর্শ করেছিলেন। কিন্তু বিবদমান বিশ্বে স্বাদেশিকতার প্রাবল্য অনস্বীকার্য। কোঁৎ-এর দেশাত্মবোধ ছিল সংকীর্ণ। উদারতন্ত্রী বঙ্কিমচন্দ্র ধর্মকে প্রেম ও প্রীতির সঞ্চারকরূপে দেখেছিলেন: মানুষ নির্বিশেষে সবারই মঙ্গল ছিল তাঁর কামনা। ব্যক্তিবিশেষের কাছে বৈশ্বিক বোধ

ও চেতনা আয়ত্ত করা আয়াসসাধ্য বলে দেশভক্তিই তার কাছ থেকে আশা করা হয়। বঙ্কিমচন্দ্র সেই দেশভক্তিকে আধ্যাত্মিক আলোক ও আত্মোপলব্ধির সাহায্যে পরিশীলিত করেন।

এক সময়ে ইউরোপের রাষ্ট্রীয় ধারায় ধর্মের প্রতাপ ছিল খুবই প্রবল। ক্রমে ধর্মের স্থান অধিকার করে জাতীয়তাবাদ। বঙ্কিমচন্দ্র ধর্ম ও জাতীয়তাবাদের সমন্বয় সাধন করেন। হিন্দুধর্মের ঔদার্যে পরিমার্জিত বঙ্কিমমানস জাতীয়তাবাদের সংকীর্ণতা সম্পর্কে যথোচিত সচেতন ছিল। পাশ্চাত্যের দেশপ্রেমিকতা তাঁর কাছে আদৌ রুচিকর ছিল না। তিনি বলেছেন—

> ইউরোপীয় Patriotism ধর্ম্মের তাৎপর্য্য এই যে, পরসমাজের কাড়িয়া ঘরের সমাজে আনিব। স্বদেশের শ্রীবৃদ্ধি করিব, কিন্তু অন্য সমস্ত জাতির সর্ব্বনাশ করিয়া তাহা করিতে হইবে। এই দুরন্ত Patriotism প্রভাবে আমেরিকার আদিম জাতিসকল পৃথিবী হইতে বিলুপ্ত হইল। জগদীশ্বর ভারতবর্ষে যেন ভারতবর্ষীয়ের কপালে এরূপ দেশবাৎসল্য-ধর্ম্ম না লিখেন।[৪৭]

হিতবাদীরা "greatest good of the greatest number"-এর যে-আদর্শ তুলে ধরেছিলেন বঙ্কিমচন্দ্র তাকে বৈশ্বিক চেতনায় গ্রহণ করেন। দৃষ্টবাদীরাও "মানব দেবী"র বন্দনা করেছেন। কিন্তু ঐসব মহান আদর্শ ইউরোপীয় মনকে স্পর্শ করতে পারে নি। বঙ্কিমচন্দ্র গ্রীক, রোমান ও ইহুদি সভ্যতা এবং খ্রীষ্টধর্মের ব্যর্থতার কথাও উল্লেখ করেছেন, যেজন্যে ইউরোপে জাতীয়তা ও আন্তর্জাতিকতার সমন্বয় ঘটে নি বলে তাঁর মনে হয়েছে। এবিষয়ে বঙ্কিমচন্দ্রকে নির্ভুল বলা যায় না; কারণ ইউরোপের বিভিন্ন দার্শনিক মতবাদের বিভিন্ন সময়ে বৈশ্বিক আদর্শ ঘোষিত হয়েছে।

বঙ্কিমচন্দ্র বিশ্বাস করতেন যে ইউরোপীয় রেনেসাঁসই সেখানকার জাতীয়তা-বাদের উৎস। রেনেসাঁসের প্রভাবে বিভিন্ন দেশে স্বীয় বৈশিষ্ট্যে ভাষা, শিল্প, সাহিত্য প্রভৃতির উৎকর্ষ সাধিত হয়। তারই মধ্যে দিয়ে সৃষ্ট হয়েছিল জাতীয় আবেগ ও উদ্দীপনা। এদেশেও রেনেসাঁসের প্রবর্তনে বঙ্কিমচন্দ্রের সাগ্রহ উৎসাহ ছিল। সেজন্যে প্রথমে তিনি রামমোহনের মতো ভাষা ও সাহিত্যের উৎকর্ষবিধানে তৎপর হন। ঐসময়ে এদেশের বিদগ্ধ সমাজ ইংরেজি ভাব ও ভাষার বন্যায় ভেসে চলেছিল; সে-বন্যাকে বঙ্কিমচন্দ্রই সুপটু প্রয়াসে রোধ করেন। তিনি সকল কাজে বাংলাভাষা ব্যবহারের প্রস্তাব করেন; জাতীয় জীবনের ঐক্যবন্ধনকল্পে বাংলাভাষার উন্নতি বিধানের জন্য সোচ্চার হন। তবে তিনি সর্বভারতীয় ভাষা হিসেবে ইংরেজির পক্ষপাতী ছিলেন। সেইসঙ্গে একথাও উপলব্ধি করেন যে ইংরেজির মাধ্যমে দেশের সাধারণ মানুষ নিজেদের

চিন্তা-ভাবনা ও আকাঙ্ক্ষা ব্যক্ত করতে অক্ষম এবং একটি বিদেশী ভাষা জাতীয় ঐক্যেরও অন্তরায়। তাই তিনি 'বঙ্গদর্শন' পত্রিকায় বাংলাভাষায় সর্বস্তরের মানুষকে সমাজসচেতন করে তোলার প্রয়াসী হন।

জাতীয় বোধ ও চেতনা সৃষ্টির জন্যে তিনি ইতিহাস রচনায় উদ্যোগী হন। তবে সে-ইতিহাস রাজপুরুষদের প্রতাপ ও ঐশ্বর্যের বর্ণনা নয়—দেশের শিক্ষা, সাহিত্য, ধর্ম, অর্থনীতির কালানুক্রমিক মূল্যায়নই তাঁর ইতিহাস রচনার বৈশিষ্ট্য। ভারতীয় জাতীয়তাবাদের পথিকৃৎ বঙ্কিমচন্দ্রের চিন্তাভাবনা মূলত প্রাদেশিক বিষয়েই সীমিত ছিল; শুধু বাংলার কথাই তিনি বলেছেন। অবশ্য প্রাদেশিক সংকীর্ণতা তাঁর ছিল না এবং স্বতন্ত্র বঙ্গরাষ্ট্র গঠনের কথা তিনি ভাবেন নি। তবে সর্বভারতীয় জাতীয় আবেগ ও ঐ সম্পর্কে তাঁর সুস্পষ্ট চিন্তা এবং উদার দৃষ্টিভঙ্গির পরিচয় পাওয়া যায়। 'বঙ্গদর্শন' পত্রিকার পত্র সূচনায় তিনি লিখেছেন—

> ভারতবর্ষীয় নানা জাতি একমত, একপরামর্শী, একোদ্যোগী না হইলে ভারতবর্ষের উন্নতি নাই। এই মতৈক্য, একপরামর্শিত্ব, একোদ্যম কেবল ইংরাজির দ্বারা সাধনীয়; কেন না এখন সংস্কৃত লুপ্ত হইয়াছে। বাঙ্গালি, মহারাষ্ট্রী, তৈলঙ্গী, পাঞ্জাবী, ইহাদের সাধারণ মিলন-ভূমি ইংরাজি ভাষা। এই রজ্জুতে ভারতীয় ঐক্যের গ্রন্থি বাঁধিতে হইবে।

### বঙ্কিমচন্দ্র ও মুসলমান সমাজ

ইসলামধর্মী তথা মুসলমানদের সম্পর্কে বঙ্কিমচন্দ্রের বিরূপ ও পরস্পরবিরোধী মনোভাব তাঁর বিভিন্ন রচনায় ছড়িয়ে আছে। স্বভাবতই তার পক্ষাপক্ষে বিস্তর বাদানুবাদ দেখা যায়। অনুরূপ স্ববিরোধ তাঁর হিন্দু ধর্ম ও লোকাচার সম্পর্কেও কম নেই। বস্তুত তিনি নিজস্ব যুক্তিতে ধর্ম শব্দটির এক নতুন সংজ্ঞা নিরূপণ করেন। ভারতের সামাজিক, রাজনৈতিক ও অর্থনৈতিক উন্নয়নের জন্যে তিনি রামমোহনের মতো আধ্যাত্মিক উন্নতির বিষয়টিকে প্রাধান্য দেন বটে, কিন্তু সর্বধর্মসমন্বয়কারী কোনো ধর্মমত প্রচার করেন নি। সমকালীন বিভিন্ন ধর্মান্দোলন থেকে তাঁর ধর্মচিন্তা ছিল স্বতন্ত্র। মানুষের কল্যাণ ও মনুষ্যত্বের বিকাশই ছিল তাঁর লক্ষ্য। কিন্তু হিন্দুত্বের আবরণে তাঁর নব্যচিন্তা প্রকাশ পায়, হিন্দুত্বের প্রতি তাঁর পক্ষপাতিত্ব ফুটে ওঠে। সেটা অসঙ্গত কিছু নয়।

তত্ত্বগতভাবে বঙ্কিমচন্দ্র ইসলাম ধর্মের প্রতি অন্য সমস্ত ধর্মের মতো সমান শ্রদ্ধা প্রকাশ করেছেন। মহম্মদের প্রতি বারেবারে তাঁর সশ্রদ্ধ মনোভাব

লক্ষিত হয়। কিন্তু ব্যবহারিক ক্ষেত্রে প্রশাসন, ইতিহাসচিন্তা প্রভৃতি বিষয়ে পূর্বতন মুসলমান আমলের রীতিনীতি, সমাজব্যবস্থা ও মুসলমান লেখকদের সম্পর্কে অযথা কটূক্তি তাঁকে মুসলিম-বিদ্বেষী বলে প্রতিপন্ন করে। সাহিত্যেও সেই মনোভাব ফুটে ওঠে। সাহিত্যে অবশ্য রসোত্তীর্ণতা ও রসবোধের প্রশ্ন থাকে। কিন্তু প্রবন্ধাদিতে মুসলমানদের সম্পর্কে বিরূপ মনোভাব সমালোচকদের কাছে ভুল বোঝাবুঝির ক্ষেত্র প্রস্তুত করে। মুসলিম বিদ্বেষী না হলেও হিন্দুত্বের পুনরুত্থানের চিন্তা তাঁকে হিন্দু সমাজের একজন মুখপাত্র হিসাবে খাড়া করে।

দেখা যায় যে একদা যুক্তিবাদী বঙ্কিমচন্দ্রের মধ্যে হিন্দু রক্ষণশীলতা কালক্রমে স্পষ্ট হয়ে ওঠে। ঈশ্বর গুপ্ত, রঙ্গলাল ও ভূদেব মুখোপাধ্যায়ের সান্নিধ্যে তাঁদের হিন্দু রক্ষণশীল মনোভঙ্গি বঙ্কিমচন্দ্রকে প্রভাবিত করেছিল। তিনি গীতার ভাষ্য রচনা ও হিন্দু-ধর্ম ও দর্শনের নতুন ব্যাখ্যা উপস্থাপিত করেন এবং আদর্শ হিসাবে কৃষ্ণচরিতকে তুলে ধরেন। সর্বোপরি সনাতন হিন্দুত্বের মহিমাকে বড় করে দেখান। তাতে কোনো অসংগতি কিংবা আপত্তির কারণ নেই। কিন্তু তারই পাশাপাশি বিভিন্ন রচনায় মুসলমানদের সম্পর্কে অশোভন কটূক্তি ছাড়াও বিভিন্ন উপন্যাসে কল্পিত কিংবা ঐতিহাসিক কোনো মুসলমান চরিত্রকে হেয় করে চিত্রিত করেন। অবশ্য অনেক মুসলমান চরিত্রে মহত্ত্ব অরোপও করেছেন। সাহিত্যে নৈতিকতা অপেক্ষা রসসৃষ্টির বিচারটাই বড়। কিন্তু পাঠকদের কাছে মুসলমানদের সম্পর্কে স্থূল কটূক্তির প্রতিক্রিয়া তিক্ত হওয়াই স্বাভাবিক।

হিন্দু মুসলমান সম্পর্ক যেখানে জটিল, বিশেষ করে ভারতে মুসলমান শাসনের অবসানের সঙ্গে ভূমি, রাজস্ব, প্রশাসন ও শিক্ষা ব্যবস্থার আমূল পরিবর্তনের সংগে নিজেদের খাপ খাওয়াতে না পেরে যখন মুসলিম সমাজ সব দিক থেকে পিছিয়ে পড়ে ও তাদের মধ্যে হীনমন্যতা দেখা দেয়, তখন পূর্বতন শাসক ও শাসনব্যবস্থার প্রতি কটূক্তির সংগে হিন্দুত্বের এক তরফা মহিমাকীর্তনের ফলে মুসলমান পাঠকদের স্বতন্ত্রখাতে প্রবহমান মুসলিম জাত্যাভিমান ও ধর্মীয় আবেগে আঘাত লাগে।

হিন্দু ও মুসলমানেরা যে একই সামাজিক ঐতিহ্যের শরিক ছিল না এবং বাংলার যথার্থ ইতিহাস রচিত হয় নি, সেকথা বলতে গিয়ে বঙ্কিমচন্দ্র ইংরেজ ঐতিহাসিকদের বিবরণ নাকচ করে দেন এবং সেই সংগে মুসলমান লেখকদের প্রতি কটূবাক্যে অনাস্থা প্রকাশ করেন।

'ভারত কলঙ্ক' প্রবন্ধে বঙ্কিমচন্দ্র ভারতীয় নেশন বলতে হিন্দু নেশন বোঝাতে চেয়েছেন। ইতিহাসে ভারতীয় তথা হিন্দু নেশন প্রতিষ্ঠার দুটি

সার্থক নিদর্শনের কথা তিনি উল্লেখ করেন। একটি মহারাষ্ট্রে শিবাজীর প্রয়াস এবং অপরটি পাঞ্জাবে রণজিৎ সিং-এর নেতৃত্ব। উভয়েই ছিলেন মুসলমান শাসকদের প্রতিদ্বন্দ্বী। হিন্দুদের এইভাবে স্বতন্ত্র দৃষ্টিতে দেখা এবং মুসলমান আমলকে উপেক্ষার পরিণাম হিন্দু ও মুসলমান জনচিত্তে দ্বিজাতিতত্ত্বের ভাবনায় ইন্ধন যোগায়।

## শিক্ষাচিন্তা

সামাজিক অসংবদ্ধতাকে তিনি ভারতীয় রাষ্ট্রচেতনার 'অন্তরায় বলে মনে করতেন ; প্রাচীন কাল থেকেই নানাবিধ বৈষম্যমূলক বিধিব্যবস্থায় দেশবাসী জর্জরিত ছিল ; তাই তিনি সাম্যের জয়গান করেছিলেন ; চেয়েছিলেন মানুষ নির্বিশেষে সকলের সমান সুযোগ ও অধিকারের প্রতিষ্ঠা ; তবে আইনের পথ বেয়ে সাম্য ও গণতন্ত্র প্রতিষ্ঠা করা যায় না—তাতে লোকের দুর্গতি ঘোচে না—মানুষে-মানুষে বৈষম্যও বিদূরিত হয় না। সেজন্যে তিনি সমস্যার আরও গভীরে গিয়ে তার সমাধানের পথ খুঁজেছেন। সে সমাধানের পথ ব্যাপক শিক্ষাবিস্তারের মধ্যেই রয়েছে বলে তিনি অনুভব করেন। উত্তরকালে রবীন্দ্রনাথ, মানবেন্দ্রনাথ প্রমুখ চিন্তানায়কেরাও অনুরূপ সিদ্ধান্তে উপনীত হয়েছেন।

বঙ্কিমচন্দ্র যে-শিক্ষার তাগিদ অনুভব করেন সে-শিক্ষা পুঁথিগত নয়। মানুষের অন্তর্নিহিত সম্ভাবনার নিরঙ্কুশ বিকাশ, কার্যকুশলতা, দায়িত্ব ও কর্তব্যে যথোচিত চেতনাই সে-শিক্ষার মূলকথা। 'ধর্ম্মতত্ত্ব'-এ তিনি মানুষের চতুর্বিধ বিকাশের রূপ ও পদ্ধতি দর্শিয়েছেন। বলা বাহুল্য ঐ শিক্ষাতত্ত্ব এবং তার প্রয়োগ পুঁথিগত নয়। নজির হিসাবে তিনি এদেশের ধাত্রীদের কথা বলেছেন যারা তথাকথিত শিক্ষিত বাবুদের চেযে কোনো অংশে কম শিক্ষিত নয়। প্রাচীন ভারতে লোকশিক্ষার প্রচার ও প্রসার তাঁর মতে অনুন্নত ছিল না। মহাভারতকে তিনি উদাহরণ হিসাবে দেখিয়েছেন। সে-যুগে সমাজের নিম্নস্তরের মানুষ এমনকি স্ত্রীলোকেরাও যে শিক্ষার আলোকে বঞ্চিত ছিল না সে সম্পর্কে তাঁর দৃঢ় প্রত্যয় দেখা যায়।

রামমোহন থেকে সমকালীন সমাজের নেতৃস্থানীয় ব্যক্তিরা এবিষয়ে তেমন যত্ন নেন নি বলে বঙ্কিমচন্দ্র অভিযোগ করেছেন। বস্তুত লোকশিক্ষার বিষয়ে কেরি, হেয়ার, বিদ্যাসাগর, কেশবচন্দ্র, অক্ষয়কুমার প্রমুখ অনেকেই যথেষ্ট যত্নবান হয়েছিলেন। বঙ্কিমচন্দ্র অনুভব করেছিলেন যে শিক্ষিত লোকেরা কৃষক ও সাধারণ মানুষের শিক্ষা সম্পর্কে নিশ্চেষ্ট ও উদাসীন।

তাঁরা বক্তৃতামঞ্চে বড় বড় কথাই শুধু বলে থাকেন, পত্রপত্রিকায় গালভরা কথাও লেখেন অনেক—উদ্দেশ্য আর কিছু নয়—কর্তাদের সপ্রশংস দৃষ্টি আকর্ষণ করা। অথচ আসল সমস্যাটি অবহেলিতই থেকে গিয়েছে। বঙ্কিমচন্দ্র তৎকালীন দেশের ছ-কোটি মানুষের অন্তর্নিহিত অসীম সম্ভাবনার কথা উপলব্ধি করেন; কিন্তু সে-সম্ভাবনা বিকাশের সুযোগ পায় না। তাঁর মতে দেশের আপামর মানুষকে শিক্ষিত করে তুলতে পারলে শুধু রাজনৈতিক স্বাধীনতাই নয়, নিপীড়ন থেকেও তারা পরিত্রাণের পথ খুঁজে পাবে। যথোচিত শিক্ষা পেলে স্ত্রীলোকেরাও স্বাবলম্বী হতে পারে। সেজন্যে তিনি লোকশিক্ষার ব্যাপক বিস্তার কামনা করেন।

বঙ্কিমচন্দ্র উচ্চ শিক্ষার চেয়ে প্রাথমিক শিক্ষাকে বেশি গুরুত্ব দিতেন। উনিশ শতকের ষাটের দশকের শেষদিকে উচ্চশিক্ষার ব্যয়সংকোচ করে নিম্নতন শিক্ষাবিস্তারের প্রস্তাব ওঠে। তাতে ব্রিটিশ ইণ্ডিয়ান অ্যাসোসিয়েশনের উচ্চবিত্ত সদস্যরা সরকারি প্রস্তাবের বিরোধিতা করেন। তাঁরা বলেন উচ্চ শ্রেণীর লোকেরা সুশিক্ষিত হলে অধঃশ্রেণীর লোকেদের পৃথক শিক্ষিত করার প্রয়োজন হবে না। শিক্ষা উপর থেকে নিচের দিকে স্বতঃই "ফিলটার ডোন" করবে। বঙ্গদর্শনের পত্রসূচনায় বঙ্কিমচন্দ্র তার উল্লেখ করে বলেন যে "বিদ্যা জল বা দুগ্ধ নহে যে, উপরে ঢালিলে নীচে শোধিবে"। তবে কৃতবিদ্য একাংশের সংসর্গে অন্যাংশের শ্রীবৃদ্ধি হতে পারে, যদি বিদ্বানের ভাষা মূর্খে বুঝতে পারে। কিন্তু এদেশের পরিস্থিতি তার অনুকূল নয়। নিম্নশ্রেণীর প্রতি উচ্চশ্রেণীর সহৃদয়তার অভাবকে তিনি বড় বাধা বলে মনে করতেন।[৯৮]

জনসাধারণকে সংস্কৃতিবান করার কাজে নিরক্ষরতার অসুবিধা সম্পর্কে তিনি অবহিত ছিলেন। বিকল্প ব্যবস্থাস্বরূপ কথকতার সাহায্যে সাধারণ মানুষকে জ্ঞাতব্য নানা কথা শোনানো যায়। শিক্ষিত লোকদেরও লোকশিক্ষায় সযত্ন উৎসাহ থাকা প্রয়োজন। চিত্তাকর্ষক বক্তৃতাদির সাহায্যে ও আলাপ-আলোচনার মাধ্যমে শিক্ষিতরা শিক্ষাহীনদের সহজেই জ্ঞানের আলো দেখাতে পারেন। সংবাদপত্রগুলিকেও লোকশিক্ষার বাহন হতে হবে। শিক্ষার বিস্তারে গুরু ও সন্ন্যাসীদের কর্মপন্থা অবলম্বনের তিনি সুপারিশ করেছেন। তাঁর প্রায় সকল গ্রন্থেই শিক্ষাদাতার ভূমিকায় গুরু বা সন্ন্যাসীর চরিত্র দেখা যায়।

প্রশাসন ও উচ্চশিক্ষায় বঙ্কিমচন্দ্র ইংরেজি ভাষা শিক্ষার প্রতি যথোচিত গুরুত্ব আরোপ করেন। তবে সেইসঙ্গে মনে করতেন যে মাতৃভাষার চর্চা ও বিকাশের প্রতিও সমধিক যত্ন নেওয়া উচিত। শিক্ষার ব্যাপক বিস্তার ও লোকের মননশীলতা বৃদ্ধির প্রয়োজনে তিনি মাতৃভাষায় জনপ্রিয় বইয়ের অভাব

অনুভব করেন। মাতৃভাষায় উন্নতমানের পর্যাপ্ত সংখ্যক বই লেখা ও ছাপা হলে লোকের সহজবোধ্য পাঠ্যবস্তুর চাহিদা মিটবে। বইয়ের সুচারু বিপণন ব্যবস্থার সঙ্গে গ্রামীণ গ্রন্থাগার ব্যবস্থার গোড়াপত্তনের এবং সেজন্যে প্রয়োজনে গ্রামের বিদ্যালয় গৃহে গ্রন্থাগার স্থাপনের তিনি প্রস্তাব করেন।[৪৯]

প্রাচীন ভারতীয় দর্শনে পূর্ণ অনুরাগ থাকলেও তিনি উপলব্ধি করেছিলেন যে সেটা মূলত ইহবিমুখ ও আধুনিক ব্যবহারিক জীবনের সঙ্গে সঙ্গতিবিহীন। সেই-নিরিখে টোল-চতুষ্পাঠীর প্রচলিত পঠনপাঠন তাঁর কাছে নিষ্ফল ও অর্থহীন বলে অনুভূত হয়। তাঁর দৃষ্টিতে সেখানে দর্শনচর্চার নামে চলে কথার মারপ্যাঁচ আর নিরর্থক বাদবিতণ্ডা। তাই তিনি মন্তব্য করেন—"The sum of useful human knowledge would in no way be diminished, if by some fortunate accident, the philosophy of *tols* disappeared from the face of the earth." রামমোহন ও বিদ্যাসাগরের সঙ্গে তাঁর এ-বিষয়ে দৃষ্টিভঙ্গির সাদৃশ্য দেখা যায়।[৫০]

## উপসংহার

বঙ্কিমচন্দ্র নিজের সময় ও সমাজকে সামনে রেখে নতুন সমাজবোধ ও জীবনাচার সৃষ্টি করতে চেয়েছিলেন। যুক্তির সাহায্যে তিনি নবাগত জীবনবোধকে উপলব্ধি করেন, কিন্তু সমসাময়িক সমাজমনে আবদ্ধ ধারণায় নবকলেবরে হিন্দু-অতীতকেই চলমান করে তুলতে চান। পরাধীনতার গ্লানিময় জাতির অনিশ্চিত বর্তমান ও ভবিষ্যতের বিকল্পস্বরূপ অতীতমুখিতাই তাঁর কাছে ছিল সহজতর পথ।

রামমোহনের ব্যবহারিক বিচারবুদ্ধিপ্রসূত বিদ্রোহী চিন্তা, সমাজবিপ্লবী নব্যবঙ্গদলের দৃষ্টিভঙ্গি এবং বিদ্যাসাগর ও অক্ষয়কুমারের ইহলৌকিক বস্তুবাদী জীবনাদর্শের উত্তরাধিকারী হয়েছিলেন তিনি। পাশ্চমী সংস্কৃতির যুক্তিবাদ, ব্যক্তিস্বাতন্ত্র্য ও উদারতন্ত্রী আদর্শও বঙ্কিমচন্দ্রের মনে প্রথম দিকে রেখাপাত করে। কিন্তু তাঁর চোখের দেখা মনের জড়তায় বাধাপ্রাপ্ত হওয়ায় সেই উত্তরাধিকার নিষ্ফল হয়ে যায়। জীবনের প্রথমার্ধে তিনি ছিলেন যুক্তিবাদী, ঐহিক ব্যক্তি-স্বাতন্ত্র্যে বিশ্বাসী এবং সংগ্রামী মনোভাবাপন্ন। পরিণত জীবনে বিমূর্তভাব ও সর্ববিষয়ে পরমত্বের আতিশয্য ঘটিয়ে পূর্ব-অনুসৃত মত ও পথ থেকে তিনি সরে দাঁড়ান। চিন্তা ও প্রযুক্তির মধ্যে বিরোধ ছিল যথেষ্ট। যুক্তিবিরোধী যুক্তিজালের সাহায্যে তিনি গুরুবাদ ও সমষ্টিবাদের পথ সুগম করে দেন। রামমোহনের রেফর্মেশন আন্দোলন বঙ্কিমচন্দ্রের কাউণ্টার-রেফর্মেশনে পরিণতি লাভ করে।

রামমোহনের মতো তিনিও মননশীল দৃষ্টিতে ধর্মের বিচার-বিশ্লেষণ করেন। খ্রীষ্টানদের সমালোচনা, ভিন্নমুখী ব্রাহ্মদের ক্রিয়াকলাপ, দয়ানন্দ ও শশধর তর্কচূড়ামণি কর্তৃক সনাতন আদর্শের প্রচার প্রভৃতির মধ্যে থেকে তিনি পৃথক পথ কেটে স্বতন্ত্র সমাজাচার এবং ব্যক্তি, সমাজ, রাষ্ট্র ও ধর্মের বিরোধ ও অসংগতি দূর করে সমন্বিত জীবনাদর্শ স্থাপনকল্পে যুগোপযোগী এক তত্ত্বের সন্ধান করেন। তিনি মনে করতেন—"কেবল হিন্দুধর্ম্ম সম্পূর্ণ ধর্ম্ম। অন্য জাতির বিশ্বাস যে, কেবল ঈশ্বর ও পরকাল লইয়াই ধর্ম্ম। হিন্দুর কাছে ইহকাল, পরকাল, ঈশ্বর, মনুষ্য, সমস্ত জীব, সমস্ত জগৎ—সকল লইয়া ধর্ম্ম। এমন সর্ব্বব্যাপী, সর্ব্বসুখময়, পবিত্র ধর্ম্ম কি আর আছে"।[৫১] এই বিশ্বাসের পিছনে ছিল তাঁর অনুশীলন-তত্ত্ব, যার মূলকথা হল ঈশ্বরভক্তি। ঈশ্বর সর্বলোকে বিরাজমান, কাজেই সর্বলোকে প্রীতিই ধর্মের প্রধান নির্দেশ। তারই প্রেক্ষাপটে তিনি নতুন জীবনাচারের চিত্র অংকন করেছেন। পরমাত্মাকে উপলব্ধি করতে হলে চাই সর্বলোক ও আত্মার অভিন্নতা বোধ—একমাত্র সেই চেতনাতেই জ্ঞান, কর্ম ও ধর্মাচরণ নির্ভরশীল। সেই জ্ঞান থেকেই আসে ব্যক্তি ও সমাজজীবনে সুখ ও শান্তি। হিন্দুধর্মের মধ্যেই তিনি সেই চেতনার ইঙ্গিত পেয়েছিলেন।

প্রাচীন মূল্যবোধের সাহায্যে নতুন জীবনাদর্শে তিনি সমকালীন শিক্ষিত মানুষের পরাধীনতার গ্লানি থেকে মুক্তি এবং দেশগরিমা সৃষ্টির প্রয়াসী হয়েছিলেন। আত্মশক্তি ও গরিমায় মানুষকে ঐভাবে উদ্বুদ্ধ করে তোলা ছাড়া জাতীয় চেতনাসৃষ্টির ভিন্ন কোনো পথ তিনি সেসময়ে খুঁজে পান নি। জাতিবিদ্বেষকে তিনি ভিন্নার্থে দেখেছিলেন—"বিপক্ষের সঙ্গে প্রতিযোগিতা ঘটে, স্বপক্ষের সঙ্গে নহে। উন্নত শত্রু উন্নতির উদ্দীপক, উন্নত বন্ধু আলস্যের আশ্রয়। আমাদিগের সৌভাগ্যক্রমেই ইংরেজের সঙ্গে আমাদিগের জাতিবৈর ঘটিয়াছে।"[৫২]

তাঁর প্রাচীনতার চিত্র ছিল আধুনিক চেতনার আলোকে উদ্ভাসিত। অনেকটা যেন নতুন পাত্রে পুরানো মদিরার মতো। দেশের প্রাচীন স্থিতিকে তিনি প্রতীচ্যের জ্ঞানবিদ্যায় গতিশীল করতে উদ্যোগী হন। বর্তমানের সাহায্যে অতীতের ভালমন্দ গ্রহণ ও বর্জনের মধ্যে দিয়ে তিনি যে-নতুনের সন্ধান দিয়েছিলেন তা প্রকারান্তরে ভবিষ্যতের এক ভিন্ন নিশানা দেখায়। তাঁর প্রচারিত হিন্দুধর্মের জাগরণ ও হিন্দুসাম্রাজ্যের চিত্র উত্তরকালে হিন্দু জাতীয়তাবাদের রূপ পরিগ্রহ করে।

বিমূর্ত ভাবের আতিশয্যে তিনি স্বদেশচিন্তায় ব্যক্তিস্বাতন্ত্র্যকে খর্ব করে ফেলেন ; দেশের প্রতি দৈব ব্যঞ্জনার প্রয়োগ এবং ধর্ম ও রাজনীতির সমন্বিত

চিন্তা পরবর্তীকালে ভারতীয় রাষ্ট্রীয় আন্দোলনকে সংকীর্ণ জাতীয়তাবাদ ও সাম্প্রদায়িকতার পথে নিয়ে যায়। তাঁর স্বদেশপ্রীতি, জগৎপ্রীতি, আত্মপর ভেদ-শূন্যতা প্রভৃতি প্রত্যয় পরম অর্থে (absolute) ব্যবহৃত। অর্থাৎ দেশ, কাল ও সমাজের অতীত ও ঊর্ধ্বে ঐ পরমতত্ত্ব চিরন্তন—মানুষ তার ক্রীড়নক মাত্র। সাম্যের প্রথম প্রবক্তারূপে রুশোকে তিনি আদর্শ করেছিলেন। রুশো সমষ্টির ইচ্ছায় (General Will) পরমত্ব আরোপ করেন। রুশোর মতে সমষ্টির ইচ্ছাধীন নয় এমন কোনো ব্যক্তি ও প্রতিষ্ঠানের অস্তিত্ব অসহনীয়। সমষ্টির ইচ্ছাকে মানতে অনিচ্ছুক সবাইকে সমষ্টি তার নির্দেশ মান্য করতে বাধ্য করবে। সমষ্টিকে বলীয়ান করার তাগিদে রুশো ব্যক্তিকে সমষ্টির উপর সর্বাংশে নির্ভরশীল করেন। সমষ্টির কাছে ব্যক্তির নির্বিচার আনুগত্য রুশোর দৃষ্টিতে শ্রেষ্ঠ সমাজের পরিচায়ক। রুশোর প্রভাবেই বঙ্কিমচন্দ্র সমাজকে ভক্তি করার উপদেশ দেন ; ভক্তি ভিন্ন উপায় নেই। ভক্তির পাত্র সমাজই শিক্ষাদাতা, দণ্ড-প্রণেতা, ভরণপোষণ এবং রক্ষাকর্তা। রাজাই হল সমাজ এবং সমাজ আমাদের শিক্ষক। এখানে হেগেলীয় চিন্তার সঙ্গেও তাঁর মিল দেখা যায়। হেগেলের মতে রাষ্ট্র দিব্য অভীপ্সার প্রতীক। ব্যক্তিগত প্রশ্ন ও বিচারের ঊর্ধ্বে রাষ্ট্রের নির্দেশ ঈশ্বরেরই নির্দেশ। জাতীয় ব্যক্তিত্বের (National Spirit) মধ্যে নিজের ক্ষুদ্র ব্যক্তিত্বকে নির্বিচারে মিশিয়ে দেওয়াই নাগরিকমাত্রের মহান কর্তব্য।

বঙ্কিমচন্দ্রের শিল্পকৃতি পুরোপুরি কলাকৈবল্যবাদী নয়। তবে উদ্দেশ্য-মূলক বা প্রচারধর্মী আখ্যা না দিয়ে বরং তাকে নীতিধর্মমূলক বলাই ভাল। শিল্পিমনের সঙ্গে সমকালীন সামাজিক ভণ্ডামি ও রাজনৈতিক আন্দোলনের অসারতার সংঘাত তাঁর বিভিন্ন রচনায় সুপরিব্যক্ত। তখনকার প্রকাশ্য কোনো আন্দোলনেই তিনি নিজেকে জড়াতে চান নি। তাঁর দৃষ্টিভঙ্গি ছিল স্বতন্ত্র। তিনি মনে করতেন জনজীবনের সাংস্কৃতিক বনিয়াদ শক্ত না হলে সামাজিক, অর্থনৈতিক, রাজনৈতিক প্রভৃতি যাবতীয় বিষয়ের উন্নয়নপ্রয়াস নিষ্ফল হবে। তাই জনমনকে পরিশীলিত করাই ছিল তাঁর লক্ষ্য।

বিধবাবিবাহের যৌক্তিকতা ও বহুবিবাহের অপকার সম্পর্কে তত্ত্বগত চেতনা ও উদার মনোভাব থাকলেও প্রয়োগের দিক থেকে তিনি ছিলেন দ্বিধাগ্রস্ত। এখানে তাঁর যুক্তিবোধ ও প্রচলিত নীতিবোধের সংঘাত সুপরিস্ফুট। রামমোহন ও কেশবচন্দ্রের প্রভাবেই হয়তো তিনি ইংরেজ শাসনকে স্বাগত জানিয়েছেন এবং জমিদারদের অত্যাচার প্রত্যক্ষ করেও তাদের পক্ষ নিয়ে কথা বলেছেন। বঙ্কিম-চন্দ্রের চিন্তায় ভারতের অন্যান্য প্রদেশবাসীদের দুঃখদুর্দশা ও আশা-আকাঙ্ক্ষার কথা অনুক্ত রয়ে গিয়েছে। তিনি কেবল বাঙালির সমস্যাকেই প্রত্যক্ষ

করেছিলেন। সেদিক থেকে রামমোহন, সুরেন্দ্রনাথ, কেশবচন্দ্র প্রমুখ তদানীন্তন নায়কবৃন্দ ভারতের অন্যান্য প্রদেশবাসীর সঙ্গে সমসূত্রে বাঙালিকে যুক্ত করেন।

মহাপুরুষদের চরিত্র ও প্রতিভায় প্রায়শঃই এক বর্ণবৈচিত্র্য দেখা যায়। তাঁর কোন্ বর্ণটি যে সমসাময়িক যুগচিত্তে প্রতিফলিত হবে তা শুধু তাঁর উপরেই নির্ভর করে না, যুগচিত্তের উপরেও করে। ইতিহাসে মহামানবদের যে-চিত্র ফুটে ওঠে তা তাঁর ও সেই সময়ের সংমিশ্রিত পরিচিতি। বর্ণবৈচিত্র্যের ফলেই মহান নায়কদের রূপ ও পসার যুগের দাবিতে আকৃতি লাভ করে। বঙ্কিমচন্দ্রের যুক্তি ও সাম্যের বাণী একদা সমাজচিত্তে প্রতিহত হয়ে ফিরে এসেছিল। কিন্তু তাঁর দেশাত্মবোধের আধ্যাত্মিক আবেদন ও দেশমাতৃকার মন্ত্রমুগ্ধ কল্পনা জনমনে স্থায়ী আসন অর্জন করে। উত্তরকালে তা ভাবাবেগসর্বস্ব, উচ্ছ্বাসপ্রবণ, উগ্র জাতীয়তাবাদে পরিণত হয়।

## উ ৎ স নি র্দে শ

১. গিরিজাশঙ্কর রায়চৌধুরী: 'শ্রীঅরবিন্দ ও বাংলায় স্বদেশীযুগ', ১৯৫৬, ১১১ পৃষ্ঠায় ব্রজেন্দ্রনাথ শীলের উক্তিটি উদ্ধৃত।

২. প্রভাতকুমার মুখোপাধ্যায়: 'রবীন্দ্রজীবনী', খণ্ড ১, পৃ. ১৮৫।

৩. কালীনাথ দত্ত: "বঙ্কিমচন্দ্র", সুরেশচন্দ্র সমাজপতি সংকলিত 'বঙ্কিম প্রসঙ্গ' গ্রন্থের ২৩৭ পৃষ্ঠা।

৪. বিপিনচন্দ্র পাল: 'নবযুগের বাংলা', ১৩৬৪, পৃ. ১৯০।

৫. 'বঙ্কিম রচনাবলী', সংসদ সংস্করণ, খণ্ড ২, ১৩৬১ বঙ্গাব্দ, পৃ. ৬৬৮।

৬. হীরেন্দ্রনাথ দত্ত: 'দার্শনিক বঙ্কিমচন্দ্র', ২০ পৃষ্ঠায় উদ্ধৃত।

৭. 'বঙ্কিম রচনাবলী', খণ্ড ২, পৃ. ১৩৩২।

৮. তদেব। পৃ. ৬৩৩।

৯. বিপিনচন্দ্র পাল: 'নবযুগের বাংলা', পৃ. ১৩৯।

১০ ভবতোষ দত্ত: "বঙ্কিমচন্দ্র ও বঙ্গদর্শন", অরুণ ভট্টাচার্য সম্পাদিত 'সাময়িক পত্র ও বাংলা সাহিত্য', ১৩৭০ বঙ্গাব্দ, পৃ. ২৫-৩৩।

১১. 'রবীন্দ্র রচনাবলী', পশ্চিমবঙ্গ সরকার প্রকাশিত সংস্করণ, খণ্ড ১০, পৃ. ৫৫।

১২. *Bengal Past and Present*. vol. 8, part 2, no 16, April-June 1914, p. 279.

১৩. 'বঙ্কিম রচনাবলী', খণ্ড ১, পৃ. ১০

১৪. ব্রজেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় ও সজনীকান্ত দাস ঃ 'বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়', সাহিত্য-সাধক-চরিতমালা ২২, ১৩৬১ বঙ্গাব্দ, পৃ. ৯১।
১৫. 'বঙ্কিম রচনাবলী', খণ্ড ২, পৃ. ৪৪৩।
১৬ Bipin Chandra Pal. *Beginning of Freedom Movement in India*. 1959. p. 52.
১৭. 'বঙ্কিম রচনাবলী', খণ্ড ২, পৃ. ৪৩৩।
১৮. তদেব। পৃ. ৭৬১, ৬৯৭ ৬৯৪।
১৯. হীরেন্দ্রনাথ দত্ত, 'দার্শনিক বঙ্কিমচন্দ্র', পৃ. ৪৩।
২০. 'বঙ্কিম রচনাবলী' ঃ খণ্ড ১, পৃ. ৬৬৬।
২১. তদেব। পৃ. ৫৭।
২২. তদেব। পৃ. ৬৫৩-৫৪।
২৩. তদেব।
২৪. তদেব। পৃ. ৬৫৯
২৫. তদেব। পৃ. ৫৯২, ৫৯৪-৫।
২৬. বিপিনচন্দ্র পাল ঃ 'নবযুগের বাংলা', পৃ. ১৯০-১৯১।
২৭ ভবতোষ দত্ত ঃ 'চিন্তানায়ক বঙ্কিমচন্দ্র', ১৯৬১, পৃ. ৬৮-৬৯।
২৮. শ্রীশচন্দ্র মজুমদার ঃ "বঙ্কিমবাবুর প্রসঙ্গ", সুরেশচন্দ্র সমাজপতি সংকলিত 'বঙ্কিম প্রসঙ্গ', পৃ. ১৯৪।
২৯. B. B. Majumdar. *History of Political Thought*. p. 402.
৩০. 'বঙ্কিম রচনাবলী', খণ্ড ২, পৃ. ৬৭১।
৩১. তদেব। পৃ. ৬১৯।
৩২. তদেব। পৃ. ৬১৬।
৩৩. তদেব। পৃ. ৪০৬।
৩৪. তদেব। পৃ. ৩০১।
৩৫. তদেব। পৃ. ৩১৩।
৩৬. তদেব। পৃ. ৩১০।
৩৭. তদেব। পৃ. ২৯৭-৮।
৩৮. তদেব। পৃ. ৩০৭ ৮।
৩৯. তদেব। পৃ. ২৪০।
৪০. তদেব। পৃ. ২৪০-১।
৪১. চিত্তরঞ্জন বন্দ্যোপাধ্যায় ঃ 'আনন্দ মঠ' ঃ রচনার প্রেরণা ও পরিণাম, তৎসহ বঙ্কিমচন্দ্রের আনন্দ মঠের প্রথম সংস্করণের ফটোকপি, ১৯৮৩।

৪২. Sri Aurobindo. *Bankim-Tilak-Dayananda*. 1970. p. 10.

৪৩. Earl of Ronaldshay. *The Heart of Aryavarta*. 1927. p. 114.

৪৪. *Encyclopaedia Britannica*. 1960. vol. 5.

৪৫. B. B. Majumdar. *Militant Nationalism in India*. 1966. Appendix.

৪৬. R. C. Majumdar. ed. *The History and Culture of the Indian People*. vol. 10, part 1, *British Paramountcy and Indian Renaissance*. 1965. p. 908-914.

৪৭. 'বঙ্কিম রচনাবলী', খণ্ড ২, পৃ. ৬৬১।

৪৮. তদেব। পৃ. ২৮২।

৪৯. *Bankim Rachanavali*. Sansad Ed. 1969. p. 101.

৫০. *Ibid*. p. 143.

৫১. বঙ্কিম রচনাবলী, খণ্ড ২, পৃ. ৫৯৬।

৫২. তদেব। পৃ. ৮৮৫।

## রমেশচন্দ্র দত্ত ।। ১৮৪৮—১৯০৯

ভারতীয় রাজনীতির উদারতন্ত্রী মতাদর্শের অর্থনৈতিক ভাবভূমি রচনায় যাঁরা অগ্রগণ্য হিসাবে বিবেচিত রমেশচন্দ্র দত্ত ছিলেন তাঁদের অন্যতম। ব্রিটিশ শাসনের সরাসরি বিরোধিতা না করলেও, সাম্রাজ্যবাদী শোষণ ও জনবিরোধী প্রশাসনের চরিত্র রমেশচন্দ্রের তথ্যসমৃদ্ধ রচনাদিতে উদ্ঘাটিত হয়। আই-সি-এস পরীক্ষা দেবার আগে লণ্ডনে রাজনৈতিক সভাসমিতিতে তাঁর যাতায়াত দেখে পাছে তাঁর আসন্ন কর্মজীবন বিপন্ন হয়ে পড়ে সেই আশংকায় দাদাভাই নৌরজি রমেশচন্দ্রকে সতর্ক করে দিয়েছিলেন। ব্রিটিশ শাসনের প্রতি পূর্ণ আনুগত্য সত্ত্বেও কর্মজীবনে তিনি সরকারি বিধিব্যবস্থার তীব্র সমালোচনা থেকে নিজেকে বিরত রাখতে পারেন নি। স্বভাবতই কর্তৃপক্ষের বিরাগভাজন হবার ফলে তাঁর পদোন্নতি বাধা পায়। তাই সময় উত্তীর্ণ হবার আগেই তিনি অবসর গ্রহণ করেন। নিজের রচনাদিতে সবকিছু ছাপিয়ে উঠত তাঁর দেশের হৃতগৌরব পুনঃপ্রতিষ্ঠার আবেগ তথা দেশাত্মবোধ। তিনি নিজেকে "a band of patriotic workers"-এর একজন বলে মনে করতেন।[১]

ছাত্রজীবনে অসাধারণ মেধার অধিকারী রমেশচন্দ্র আই-সি-এস পরীক্ষায় বিশেষ কৃতিত্বের পরিচয় দেন (১৮৭১)। বিলাতে তাঁর সহপাঠীদের মধ্যে ছিলেন তখন সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় ও বিহারীলাল গুপ্ত। শিক্ষানবিশির সময়ে তিনি ও বিহারীলাল ব্যারিস্টারি পাঠও সাঙ্গ করেন।

সরকারি চাকরিতে প্রথমে তিনি আলিপুরে সহকারি ম্যাজিস্ট্রেটের পদে নিযুক্ত হন। পরে কৃষ্ণনগরে যখন জয়েণ্ট ম্যাজিস্ট্রেট পদে বদলি হন সেই সময়ে বিবেকের তাড়নায় তিনি নিপীড়িত রায়তের পক্ষ অবলম্বন করেন। তাতে নীলকর ইংরেজরা একযোগে রমেশচন্দ্রের বিরুদ্ধে কমিশনারের কাছে নালিশ জানায়। আরও পরে যখন অস্থায়ীভাবে মাস দুয়েক বাঁকুড়া ও বালেশ্বর জেলার দায়িত্ব তাঁর উপর অর্পিত হয়েছিল তখন তিনি প্রত্যক্ষ করেন যে ইংরেজ অপরাধীদের বিরুদ্ধে আনীত ফৌজদারি মামলায় তাঁর বিচারের কোনো অধিকার নেই। জুনিয়ার ইংরেজ ম্যাজিস্ট্রেটদের সেই দায়িত্ব দেওয়া হয়। তাঁর অনুরোধে কলকাতার প্রেসিডেন্সি ম্যাজিস্ট্রেট বি. এল. গুপ্ত এই বৈষম্য দূর করার জন্যে একটি প্রস্তাব পেশ করেন; লেফটেন্যাণ্ট গভর্নর অ্যাসলি ইডেনের সমর্থনে ভাইসরয়ের কাউন্সিলে যে বিল উত্থাপিত হয়েছিল সেটি ইলবার্ট বিল নামে অভিহিত। ইংরেজদের বিরোধিতায় বিলটির নিষ্ফলতার কথা পরে সবিস্তারে আলোচিত হয়েছে।

অ্যাংলো-ইণ্ডিয়ান পত্রপত্রিকার বিরোধিতা সত্ত্বেও কর্মকুশলতার জোরে তিনি ভারতীয়দের মধ্যে প্রথম একটি জেলার (বাখরগঞ্জ) শাসকপদে নিযুক্ত হন এবং কিছুকাল পরে তাঁকে বর্ধমান ও উড়িষ্যার অস্থায়ী কমিশনার পদে দেখা যায় (১৮৯৪-৯৭)। কিন্তু যখন তিনি দেখেন যে ভারতীয়দের কাছে কমিশনারের পদে স্থায়ী নিয়োগের পথ রুদ্ধ তখন তিনি স্বেচ্ছায় অবসর গ্রহণ করেন (১৮৯৭)। ১৮৯৫ সালে তিনি বঙ্গীয় ব্যবস্থাপক সভার একজন সদস্য হিসাবে মনোনীত হন। কিন্তু তিনি সরকারপক্ষকে নির্বিচারে সমর্থন করতেন না।

সরকারি চাকরি ছেড়ে দিয়ে রমেশচন্দ্র লণ্ডন বিশ্ববিদ্যালয়ে ভারতীয় ইতিহাসের অধ্যাপক পদে যোগদান করেন। ইতিমধ্যে তাঁর বহুমুখী বিদ্যাবত্তার স্বীকৃতি হিসাবে তিনি লণ্ডনের রয়াল এশিয়াটিক সোসাইটি, ইম্পিরিয়াল ইনস্টিটিউট, রয়াল সোসাইটি অফ লিটারেচার সংস্থা তিনটির সদস্য-পদে নির্বাচিত হন। এই সময়ে স্বদেশের জীবনযাত্রার মানোন্নতির চিন্তা তাঁর মনে সদাই বিরাজ করত। ভারতীয়দের দাবি ও অধিকার সম্পর্কে সহানুভূতিশীল ইংরেজদের নিয়ে তিনি একটি দল গঠন করেন। তাঁর লেখা 'ইংল্যাণ্ড অ্যাণ্ড ইণ্ডিয়া' (১৮৯৭) বইটি ভারতে প্রতিনিধিত্বমূলক সরকার ও ভারতীয়দের অভাব অভিযোগের প্রতি শাসকদের দৃষ্টি আকর্ষণ ও জনমত গঠনের পক্ষে কার্যকর হয়।

লণ্ডনে অবস্থানকালে বছর তিনেক রমেশচন্দ্র ভারতের সার্বিক উন্নয়নের জন্যে স্বতঃস্ফূর্তভাবে নানা কাজে তৎপর থাকেন। ১৮৯৮ সালে কার্জনের কলিকাতা মিউনিসিপ্যাল আইনের এক সংশোধনী বিলের বিরুদ্ধে কলকাতায় সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় ও বিনয়কৃষ্ণ দেব তুমুল আন্দোলন শুরু করেন। উক্ত বিলে কর্পোরেশনের বার জন সদস্যবিশিষ্ট কর্মসমিতিতে করদাতাদের নির্বাচিত কমিশনারদের মধ্যে থেকে মাত্র চার জন প্রতিনিধি নির্বাচনের অধিকার দেওয়া হয়েছিল। ইংল্যাণ্ডে বিলের বিরুদ্ধে কলকাতার নাগরিকদের প্রতিনিধি হিসাবে রমেশচন্দ্র প্রচার চালান। পার্লামেন্টের কোনো কোনো সদস্যকে তিনি স্বমতে তাঁদের বক্তব্য উত্থাপনে সমর্থ হন। শেষাবধি সমস্ত চেষ্টা ব্যর্থ হয়। প্রতিবাদে কর্পোরেশনের ২০-জন নির্বাচিত প্রতিনিধি পদত্যাগ করেন।

বিলেতে স্বদেশের জন্যে তাঁর কর্মতৎপরতায় প্রীত হয়ে কংগ্রেস থেকে বিলাত প্রবাসী উমেশচন্দ্র বন্দ্যোপাধ্যায়ের মাধ্যমে রমেশচন্দ্রকে কংগ্রেস অধিবেশনে সভাপতিত্ব করার জন্যে আহ্বান জানানো হয়। তিনি সেই আহ্বানে সাড়া দিয়ে ভারতে আসেন। শুরু হয় তাঁর রাজনৈতিক আন্দোলনের সঙ্গে প্রত্যক্ষ সংযোগ।

রমেশচন্দ্র জাতীয় কংগ্রেসের লখনৌ অধিবেশনে (১৮৯৯) সভাপতিত্ব করেন। সভাপতির ভাষণে তাঁর প্রধান বক্তব্য ছিল যে দেশবাসীর স্বার্থ ও চাহিদার প্রতি দৃষ্টি দেওয়া সরকারের আশু কর্তব্য। সেজন্যে সরকারি বিধিব্যবস্থা প্রণয়নকালে যথোচিত জনপ্রতিনিধিত্বের সুযোগ থাকা একান্তই আবশ্যক। প্রতিটি প্রাদেশিক কর্মসমিতিতে অন্তত একজন এবং বড়লাটের কর্মসমিতিতে কমপক্ষে তিনজন ভারতীয় প্রতিনিধি থাকা উচিত। দেশের দুর্বিষহ দারিদ্র্য, বারংবার দুর্ভিক্ষ ও ক্রমবর্ধিষ্ণু রাজস্বের হার সম্পর্কেও তিনি তীব্র মন্তব্য করেন।

পরের বছর যখন তিনি বিলেতে ফিরে যান তখন হাউস অফ কমন্স-এ উইলিয়াম ওয়েডাবার্ণ প্রস্তাব তোলেন যে ভারতে দুর্ভিক্ষ ও মহামারীতে কৃষকদের দুর্গতির কারণ অনুসন্ধান ও প্রতিকারের কার্যকর ব্যবস্থা গ্রহণ করা হোক। বিতর্কসূত্রে রমেশচন্দ্রের সভাপতির ভাষণ অনেকে উল্লেখ করেন এবং পরে তাই নিয়ে সংবাদপত্রে বাদানুবাদ দেখা দেয়। ঐবছরে প্রকাশিত তাঁর কার্জনকে লেখা পত্রাবলী 'ফেমিনস্ ইন ইণ্ডিয়া' বইটি তুমুল চাঞ্চল্যের সৃষ্টি করে। লণ্ডনে তিনি দুর্ভিক্ষ বিরোধী একটি সংস্থা গঠন করেন ও বিশিষ্ট ব্যক্তিদের সাক্ষর সমন্বিত একটি স্মারকপত্র সরকারের কাছে পেশ করেন।

১৯০২ সালে রমেশচন্দ্রের 'ইকনমিক হিস্ট্রি অফ্ ইণ্ডিয়া' বইটির প্রথম খণ্ড প্রকাশিত হয়। সেই বছর তিনি আবার দেশে ফিরে আসেন। জাহাজে পরিচয় ঘটে ভগিনী নিবেদিতার সঙ্গে। পরে উভয়ের মধ্যে বিশেষ সৌহার্দ গড়ে ওঠে। এই সময়ে ভারতে ভূমি ব্যবস্থা ও রাজস্ব সম্পর্কে লর্ড কার্জন এক নতুন ব্যবস্থার পত্তন করেন। স্বভাবত রমেশচন্দ্র সেটির সমালোচনায় ও বিতর্কে জড়িয়ে পড়েন। সরকার নিজ সিদ্ধান্তে অটল থাকে।

সপ্তম এডওয়ার্ডের অভিষেক উপলক্ষে ১৯০২ সালে কার্জন সাড়ম্বরে দিল্লীর দরবারের আয়োজন করেন। দরবার থেকে ফিরে এসে রমেশচন্দ্র মন্তব্য করেন যে বিগত আড়াই দশকের ইতিহাস হল এদেশে শোষণ ও নিপীড়নের বিস্তার এবং বহির্ভারতে এদেশের অর্থে যুদ্ধ চালানোর সাম্রাজ্যবিস্তারী কাহিনী। ভারতের ঘাড়ে জাতীয় দেনা ও উচ্চহারে কর চাপিয়ে যুদ্ধের খরচ উসুল করা হয়। সংবাদপত্রের স্বাধীনতা হরণ, পৌর ও স্বায়ত্তশাসন সংস্থায় আধিপত্য বজায় রাখা, উচ্চপদে অভারতীয়দের কর্মসংস্থান এবং সর্বগ্রাসী দারিদ্র্য ও দুর্ভিক্ষের সাক্ষী হল ভারত ইতিহাসের এই পর্ব। সেই দৃষ্টিতে তিনি বলেন যে দিল্লীর দরবার ছিল ভারতীয়দের কাছে সাম্রাজ্যবাদী শক্তিমত্তার পরাকাষ্ঠা।

ঔপনিবেশিক শাসনের মূলে অর্থনৈতিক শোষণের নগ্ন চেহারা রমেশচন্দ্রের তথ্যবহুল বিভিন্ন গ্রন্থ ও প্রবন্ধে প্রকাশ পায়। ভারতীয় সমাজের যাবতীয় দুর্গতির অবসান একমাত্র অর্থনৈতিক উন্নয়নের মাধ্যমে সম্ভব এবং সেজন্যে উপযোগী একটি চিত্র তিনি তুলে ধরেন। কংগ্রেসের বেনারস অধিবেশনে (১৯০৫) ও সুরাট অধিবেশনের (১৯০৭) সঙ্গে আয়োজিত শিল্প সম্মেলন দুটিতে তিনি ছিলেন সভাপতি। স্বদেশী আন্দোলনকে তিনি স্বাগত জানান যাতে ভারত শিল্পোন্নয়নে অগ্রসর হতে পারে এবং বিদেশী অর্থনৈতিক নাগপাশ থেকে মুক্তি পায়।

দীর্ঘ প্রবাসজীবনে তাঁর ছেদ পড়ে যখন বরোদার গাইকোয়াড়ের অনুরোধে রমেশচন্দ্র সেখানকার রাজস্ব সচিবের পদে যোগ দেন (১৯০৪ ৭)। এরপর তাঁকে আবার লণ্ডনে ফিরে যেতে হয়; সরকার তাঁকে রয়াল (ডিসেণ্ট্রালিজেশন) কমিশনের সদস্যপদে নিয়োগ করেন। সরকারি শাসন কাঠামোর সংস্কার সম্পর্কে পরামর্শ দেওয়াই ছিল কমিশনের কাজ। ১৯০৯ সালে তিনি আবার বরোদায় ফিরে আসেন ও সেখানকার দেওয়ানপদ গ্রহণ করেন। সেখানে সেবছরেই তাঁর মৃত্যু ঘটে।

অর্থনীতি ও রাষ্ট্রতত্ত্ব ছাড়াও ইতিহাস, সমাজতত্ত্ব, ধর্ম ও সাহিত্যেও রমেশচন্দ্রের সৃজনশীল প্রতিভার স্বাক্ষর বহন করে তাঁর বিপুল রচনাবলী। বঙ্কিমচন্দ্রের প্রেরণায় তিনি ছ'টি উপন্যাস রচনা করেন। ভারতের অতীত গৌরবের ঐতিহাসিক উপকরণের সাহায্যে সমকালীন জনচিত্তে জাতীয় আবেগ ও আত্মগরিমা সঞ্চার করাই ছিল তাঁর উদ্দেশ্য। একই তাগিদে প্রাচীন ভারতের সমাজ, ধর্ম ও সাহিত্যের তিনি নতুন মূল্যায়ন করেন তাঁর বিভিন্ন গ্রন্থ ও প্রবন্ধে।

মননকর্মের বহুবিধ ক্ষেত্রে বিচরণ করলেও ইতিহাসচর্চাই তাঁকে বেশি আকৃষ্ট করেছিল। এই মানসিকতার পিছনে ছিল ম্যাক্স মুলারের পরোক্ষ প্রভাব। আই সি-এস শিক্ষার্থীদের কাছে ম্যাক্স মুলার কয়েকটি বক্তৃতা দিয়েছিলেন। সেগুলি 'ইণ্ডিয়া: হোয়াট ক্যান ইট টিচ আস্' নামে গ্রন্থাকারে প্রকাশিত হয়। তিনি ইংরেজ সিভিলিয়ানদের ভারতে পাশ্চাত্ত্য ধ্যানধারণা চাপিয়ে না দিয়ে মুক্তমন ও সহানুভূতির সঙ্গে ভারতীয় জীবন ও আদর্শের ধারা অনুশীলন এবং সেজন্যে অবসর সময়ে সংস্কৃত ভাষা শেখার উপদেশ দিয়েছিলেন। পরোক্ষে সেই উপদেশে উদ্বুদ্ধ হয়ে রমেশচন্দ্র সংস্কৃত ভাষা ও সাহিত্য আয়ত্ত করে ভারতীয় সংস্কৃতির ঐতিহাসিক প্রেক্ষাপট হিসাবে বাংলায় 'ঋগ্বেদ' অনুবাদ করেন (১৮৮৫-৮৭)। সেই সময়ে তিনি প্রাচীন ভারতের পূর্ণাঙ্গ একটি ইতিহাসের বিশেষ অভাব অনুভব করতেন;

সেই অভাব পূরণের কাজে নিজেই অগ্রসর হন। সংস্কৃত সাহিত্যেই তিনি প্রাচীন ইতিহাসের উপাদান খুঁজে পান। তিন খণ্ডে প্রকাশিত হয় তাঁর 'এ হিস্ট্রি অফ্ সিভিলাইজেশন ইন এনসিয়েণ্ট ইণ্ডিয়া' (১৮৮৯-৯০)। প্রায় বছর দশেক পরে লণ্ডন থেকে তাঁর 'মহাভারত' ও 'রামায়ণ' অনুবাদ হয়ে প্রকাশিত হয়। এছাড়া ইংরেজি ও বাংলা বিভিন্ন পত্রপত্রিকায় প্রকাশিত বহু প্রবন্ধে তাঁর মৌলিক চিন্তাভাবনা ও গবেষণামূলক সৃজনশক্তির পরিচয় মেলে।

দেশের সমসাময়িক সংস্কার আন্দোলনের সঙ্গে যুক্ত না থাকলেও তার প্রভাব তাঁর রচনাদিতে ফুটে ওঠে। তিনি জাতপাতের বিচার, বাল্যবিবাহ ও পর্দা প্রথার ছিলেন প্রবল বিরোধী। তিনি দেখাতে চেষ্টা করেন যে প্রাচীন ভারতে একদিকে যেমন নারী সম্প্রদায় পুরুষের সমান মর্যাদা ও স্বাধিকার ভোগ করত, অন্যদিকে সেদিনের সমাজ জাতপাতের ভেদাভেদে বিভক্ত হয়ে পড়ে নি। 'সংসার' উপন্যাসে তিনি বিধবাবিবাহের যৌক্তিকতা দেখিয়েছেন, অন্যদিকে 'সমাজ' উপন্যাসে তাঁর অসবর্ণ বিবাহের প্রতি সমর্থন পাওয়া যায়। অসবর্ণ বিবাহকে তিনি উৎসাহিত করার অভিমত পোষণ করতেন, তাতে দুর্বল ও বিভেদবিচ্ছিন্ন জাতিকে ঐক্যবদ্ধ করা যাবে বলে তাঁর ছিল একান্ত বিশ্বাস। বিবাহে সম্মতির বয়স সংক্রান্ত খসড়া আইনের (Age of Consent Bill) পক্ষাপক্ষে আলোচনা ও আন্দোলনের সময় তিনি শাস্ত্রের নানান নজির দেখিয়ে প্রতিপন্ন করার চেষ্টা করেন যে প্রাচীন হিন্দু সভ্যতায় বাল্যবিবাহের প্রচলন ছিল না।

ইংরেজ শাসনের প্রতি আনুগত্য জানালেও তিনি ইংরেজদের বর্ণবৈষম্য নীতির তীব্র নিন্দা করেন। তেমনি চরমপন্থীদের সঙ্গে যদিও তিনি যুক্ত হন নি, কিন্তু রাজনৈতিক আন্দোলনে ভিক্ষার প্রবৃত্তিতে তাঁর সায় ছিল না। তাঁর ছিল শান্তিপূর্ণ অথচ সংগ্রামী মনোভাব। তাঁর কথায় "Englishmen understand fighting, and they will yield to persistent fighting—not to begging."[২]

## দর্শনচিন্তার পরিপ্রেক্ষিত

বাঙালির সমকালীন মননশীল ধারার একাংশের প্রভাবে রমেশচন্দ্র দৃষ্টবাদী দর্শনের প্রতি আকৃষ্ট হয়েছিলেন। ইতিহাস ও সমাজতত্ত্বের অনুশীলন করতে গিয়ে তিনি বঙ্কিমচন্দ্রের মতো বাক্‌ল্-এর বিচারপদ্ধতি অনুসরণ করেন। বাক্‌ল্ ছিলেন দৃষ্টবাদের অনুরাগী। ইতিহাসের একটা বৈজ্ঞানিক ব্যাখ্যার তাগিদে রমেশচন্দ্র কোঁৎ-এর দৃষ্টবাদী চিন্তা সীমিতভাবে

গ্রহণ করেন। ধর্মকে সামাজিক নিরিখে বিচার করাই ছিল তাঁর লক্ষ্য; তাই তিনি কোঁৎ-এর তিনটি পর্যায়ে বিভক্ত দৃষ্টবাদের সাহায্য নেন। অবশ্য দৃষ্টবাদকে তিনি পুরোপুরি মেনে নেন নি। ভারতীয় ইতিহাসের ব্যাখ্যা-বিশ্লেষণের জন্যে যতটা প্রয়োজন, দৃষ্টবাদকে তিনি ততটাই গ্রহণ করেন। ভারতীয় বস্তুবাদ তথা চার্বাক দর্শনকে তিনি "হিন্দু দৃষ্টবাদ" বলে অভিহিত করেন।[৩]

ইতিহাস ও ধর্মের বৈজ্ঞানিক এবং কার্যকারণ সম্পর্কের বিশ্লেষণ থেকে ক্রমে সরে এসে তিনি আধ্যাত্মিক মনোভঙ্গিকে প্রাধান্য দিতে শুরু করেন। তিনি এই সিদ্ধান্তে উপনীত হন যে ধর্মই জাতীয় মানসের পুষ্টিকারক তথা জাতীয় জীবনের প্রাণসঞ্চারী। যুক্তি ও বৈজ্ঞানিক বিচারের পরিবর্তে তাঁর বক্তব্য দাঁড়ায় যে অজ্ঞাত ভবিষ্যতের রহস্য মানুষের মননশীলতা অথবা বিজ্ঞানের সাহায্যে উদ্‌ঘাটিত হবে না। কারণ মানুষ কেবল দেহসর্বস্ব উন্নত একটি প্রাণীমাত্র নয়, দেহস্থ আত্মার অস্তিত্ব অস্বীকার করা মস্ত ভুল। তাই তিনি এই সিদ্ধান্তে উপনীত হন যে ধর্মই হচ্ছে সদয়, নিঃস্বার্থ ও প্রীতিপূর্ণ আচরণ তথা নৈতিকতার উৎস।[৪]

রমেশচন্দ্রের মানসিকতায় ব্রাহ্ম সমাজের ঔপনিষদ ধারার বিশেষ প্রভাব দেখা যায়। উক্ত ধারায় হিন্দু ধর্মের যুক্তিবাদী ব্যাখ্যানের সঙ্গে যুগপৎ সমাজ সংস্কারের প্রয়াস ছিল স্পষ্ট। কিন্তু তিনি কোনো সংস্কারকামী আন্দোলনের সঙ্গে প্রত্যক্ষভাবে যুক্ত হন নি। সনাতন ধারার সঙ্গে আধুনিকতার সংমিশ্রণ ও দেশের সমাজসংস্কার প্রয়াসে তিনি স্বাধীনভাবে অগ্রসর হন।

## ইতিহাসচিন্তা

রমেশচন্দ্র ইতিহাসকে শুধু কালপ্রবাহের অতীত সম্পর্কে কৌতূহল নিবৃত্তির উৎস হিসাবে দেখেন নি। তাঁর দৃষ্টিতে বর্তমান কালের প্রয়োজন মেটাতেও ইতিহাসচর্চার বিশেষ গুরুত্ব আছে। অতীতের বিভিন্ন ভাবান্দোলনের পর্যালোচনা এবং ঐতিহাসিক কার্যকারণের পশ্চাতে বিদ্যমান শক্তি-সমূহের বিচার ও বিশ্লেষণের মাধ্যমে বর্তমান কালের নায়কেরা ভবিষ্যৎকে গড়ে তুলতে সমর্থ হন। কোনো দেশের প্রাচীন ইতিহাসের জ্ঞান উত্তরকালের ভাবান্দোলনে উৎসাহ সঞ্চার করে এবং জাতির অগ্রগতিকে ত্বরান্বিত করে। অতীতের কাজ হল বর্তমানকে শিক্ষার উপকরণ সরবরাহ করা আর বর্তমানের কাজ হল অতীতকে সবিস্তারে জানা।[৫]

বিশ্ব-ইতিহাসকে সাতটি-পর্যায়ে "উন্নতির যুগ" হিসাবে বিন্যাস ও বিশ্লেষণ সূত্রে তিনি বলেন—

কেবল যুদ্ধবর্ণনা ও সম্রাটদিগের নামাবলী প্রকৃত ইতিহাস নহে।… প্রত্যেক পাঁচ কি ছয় কি আট শতাব্দীর পর এক একটি বিশেষ উন্নতির যুগে মনুষ্যসমাজের উন্নতি…আলোচনা করিলে মনুষ্যসমাজের উন্নতির সমস্ত ইতিহাস বুঝিতে পারা যায়।[৬]

বঙ্গদেশের যথার্থ একটি ইতিহাসের অভাব এবং ইতিহাস লেখার উপযোগী তথ্য ও উপকরণ যে দুর্লভ সেকথা তিনি অনুভব করেন। তবে তাঁর বিশ্বাস ছিল যে প্রত্যেক দেশের সাহিত্যের ইতিহাসেও বিভিন্ন কালপর্বে সেদেশের আচারানুষ্ঠান ও চিন্তাভাবনা প্রতিফলিত হয়। কাজেই লিখিত ইতিহাস পাওয়া না গেলেও প্রাচীন ভারতের ধর্ম ও সাহিত্যের মধ্যে দিয়ে মননের বিকাশ, সামাজিক অনুষ্ঠান-প্রতিষ্ঠান ও পর্যায়ক্রমে বিকশিত সভ্যতার নির্ভুল চিত্র পাওয়া যায়। 'দ্য লিটরিচার অফ্ বেঙ্গল' (১৮৭৭) বইটির রচনাসূত্রে তিনি তাই মন্তব্য করেন: "to trace as far as possible the history of the people, as reflected in the literature of Bengal."। বইটিতে তিনি বঙ্গদেশের তিনটি যুগ চিহ্নিত করেছেন। প্রথম যুগ খ্রীষ্টীয় দ্বাদশ থেকে পঞ্চদশ শতক অবধি বিস্তৃত—যুগটি ছিল জয়দেব, বিদ্যাপতি ও চণ্ডীদাসের। দ্বিতীয় যুগ ষোড়শ থেকে অষ্টাদশ শতকের শেষ পর্যন্ত অর্থাৎ শ্রীচৈতন্য থেকে যথাক্রমে রঘুনাথ শিরোমণি, কৃত্তিবাস, কাশীরাম দাস, মুকুন্দরাম ও ভারতচন্দ্রের সময় অবধি বিস্তৃত। আর উনিশ শতকের শুরু থেকে, অর্থাৎ রামমোহন, অক্ষয়কুমার দত্ত, বিদ্যাসাগর, মাইকেল, দীনবন্ধু, বঙ্কিম প্রমুখের সময় অবধি তৃতীয় বা আধুনিক যুগ বিস্তৃত।

দেশের ক্রমবর্ধিষ্ণু জাতীয় আবেগের পরিপুষ্টির তাগিদে রমেশচন্দ্র হিন্দু অতীতের গরিমা তুলে ধরার প্রয়াসী হন। বিভিন্ন গ্রন্থ ও প্রবন্ধাদিতে তিনি প্রতিপন্ন করার চেষ্টা করেন যে প্রাচীনকালে হিন্দুরা সর্বাপেক্ষা উন্নত ছিল। সেই সময়ে ইউরোপীয়ানরা ছিল আদিম জীবনযাত্রায় আবদ্ধ। তারা তখন গুহায় বাস করত এবং যাযাবরের জীবন যাপন করত। হিন্দু গরিমাবোধ জাগিয়ে তোলার জন্যে তিনি বলেন যে শৌর্যবীর্যেও হিন্দুরা ছিল যথেষ্ট উন্নত। শিল্প, বাণিজ্য, কৃষি ও ঐশ্বর্যে উন্নত থাকার ফলে বিভিন্ন সময়ে ভারতভূমিতে বহিরাগত অনেক জাতি সামরিক অভিযানে প্রবৃত্ত হয়। মুসলিম বিজয়ের পর থেকে হিন্দুদের সেই ঐতিহ্য ক্ষুণ্ণ হতে শুরু করে। বর্তমানে যদিও হীনবীর্য, কিন্তু অতীতে বাঙালি জাতির অনুরূপ সামরিক দক্ষতা ছিল বলে তাঁর স্থিরবিশ্বাস দেখা যায়।[৭]

রমেশচন্দ্র দেখাতে চেষ্টা করেন যে প্রাচীনকালে হিন্দুরা কি পরিমাণে বিজ্ঞানের বিভিন্ন শাখায় অগ্রসর ছিল। মনুর অনুশাসন তথা হিন্দুর

আচারানুষ্ঠানের পশ্চাতে তিনি দৃষ্টবাদী ব্যঞ্জনা আরোপ করেন। বৌদ্ধধর্মের অন্তর্নিহিত মানবতন্ত্রী আবেদন এবং উদারতন্ত্রী রীতিনীতির প্রাধান্য দেখা যায়। দৃষ্টিবাদী মনোভঙ্গিতে তিনি সামাজিক বিধিব্যবস্থার পিছনে বৈজ্ঞানিক বিচারপদ্ধতির ক্রিয়া লক্ষ করেন। তাঁর দৃষ্টিতে প্রগতি হল মানবমনের অগ্রগতি তথা মানবধর্মের সারবত্তা। এবং সেটা বিজ্ঞানের প্রধান লক্ষণ।[৮]

ভারতীয় ইতিহাসের বৈদিক যুগকে (খ্রীষ্টপূর্ব ২০০০-১৪০০) তিনি স্বর্ণযুগ হিসাবে অভিহিত করেন। সেই সময়ে উত্তর ভারতে আর্যদের আগমন ঘটে। তাঁর মতে সে-সময়ে ভারতীয় সমাজে পুরোহিত সম্প্রদায়ের আধিপত্য কিংবা বর্ণবিভেদ দেখা দেয় নি। মন্দির বলে কিছু ছিল না, তেমনি ছিল না মূর্তিপূজার প্রচলন। পূজাপার্বণ থাকত পরিবার ও গৃহেই সীমাবদ্ধ। গোমাংস আহার ও সমুদ্রযাত্রা সেদিনের সমাজে নিষিদ্ধ ছিল না। বৈদিক ঋষিরা যেমন স্তোত্র রচনা করতেন, তেমনি প্রয়োজনে যুদ্ধযাত্রায় ও কৃষিকর্মেও তাঁদের অংশ নিতে দেখা যেত।[৯]

রমেশচন্দ্রের বিশ্লেষণ অনুযায়ী প্রাচীন ভারতীয় ইতিহাসের দ্বিতীয় পর্যায়ে আর্যরা গাঙ্গেয় সমভূমিতে ছড়িয়ে পড়ে ও বিভিন্ন অঞ্চলে বসতি স্থাপন করে। সময়টা তাঁর মতে তখন রামায়ণের যুগ। পুরোহিত ও যোদ্ধৃসম্প্রদায়ের উত্থান ও আধিপত্য দেখা দেয়। অচিরে বৈশ্য সম্প্রদায় দেখা দিলেও পেশাগত জাতিভেদ তখনও মাথা চাড়া দেয় নি। ভিন্ন জলবায়ুতে আর্যদের ক্ষয়িষ্ণু কর্মশক্তি ও কায়েমি স্বার্থের পুরোহিত সম্প্রদায়ের উত্থানের পিছনে রমেশচন্দ্রকে বাকলের বিচারপদ্ধতি প্রয়োগ করতে দেখা যায় না। আর্যদের মধ্যে থেকে উদ্ভূত বৈশ্যরা সব ধরনের সুবিধা ও মর্যাদার অধিকারী ছিল। কিন্তু শূদ্র বর্ণে পরিগণিত দেশের আদিবাসীরা অন্ত্যজ বলে গণ্য হয়।[১০]

ভারতীয় ইতিহাসের প্রাচীন পর্বের তৃতীয় পর্যায়কে (খ্রীষ্টপূর্ব ১০০০-৩০০) রমেশচন্দ্র যুক্তিবাদী কাল হিসাবে চিহ্নিত করেছেন। তাঁর মতে হিন্দু ইতিহাসের এই পর্বটি সর্বোত্তম। এই সময়ে বৌদ্ধধর্মের উত্থান ঘটে। বুদ্ধের সার্বজনীন ও মানবতাবাদী আবেদনের গুণগ্রাহী হলেও তিনি ব্রাহ্মণ্যধর্মের সূত্র সমুদয়কে সুষ্ঠু ও কার্যকর বলে বেশি গুরুত্ব দেন।

অশোকের সাম্রাজ্যবিস্তার ও কালক্রমে বৌদ্ধধর্মের অবক্ষয় রমেশচন্দ্রের বিভাগ অনুযায়ী প্রাচীন ইতিহাসের চতুর্থ পর্যায়। গাঙ্গেয় সমভূমিতে বসবাসের পর থেকে বৈদিক জীবনযাত্রার অবক্ষয় সূচিত হয়। বৌদ্ধধর্মের ক্ষেত্রে তেমনি মঠ ও বিহার স্থাপনের মধ্যে অনুষ্ঠান প্রতিষ্ঠানের বিস্তার ও বুদ্ধের উপাসনাসূত্রে বৌদ্ধধর্মের অবনতি দেখা দেয়। তাঁর মতে ভারতে তখন বর্ণাশ্রম প্রথা ছিল সীমিত। শাস্ত্রচর্চায় যাজক সম্প্রদায়ের মৌরসিস্বত্ব

তখনও প্রতিষ্ঠিত হয় নি। বৈশ্য হিসাবে বিবেচিত কামার, কুমোর, বৈদ্য, স্বর্ণকার, তন্তুবায়দের তখন আর্যদের সাহিত্য ও শাস্ত্র আলোচনায় সমান মর্যাদা ও অধিকার ছিল।[১১]

প্রাচীন হিন্দু ইতিহাসের পঞ্চম ও শেষ পর্যায়কে তিনি পৌরাণিক যুগ ( খ্রীষ্টপূর্ব ৫00 থেকে ১000 খ্রীষ্টাব্দ ) হিসাবে অভিহিত করেন। সেইসময়ে শিল্প ও সাহিত্যের উৎকর্ষের মধ্যে দিয়ে ব্রাহ্মণ্যধর্মের প্রাবল্য দেখা দেয়। এইসূত্রে তিনি ভারত ও ইউরোপের সমকালীন ইতিহাসের এক তাৎপর্যপূর্ণ সাদৃশ্য দেখাতে চেষ্টা করেন। তিনি বলেন যে ভারত ও ইউরোপের প্রাচীন অনুষ্ঠান-প্রতিষ্ঠান সমূহ নতুন শক্তির উত্থান ও পরাক্রমে ভেঙে পড়ে। ইউরোপে জার্মান ও ভারতে রাজপুত শক্তির উত্থান ঘটেছিল। উভয়কেই নবোত্থিত মুসলিম শক্তির সম্মুখীন হতে হয়। ইউরোপ তার স্বাধিকার রক্ষা করে, কিন্তু সংগ্রাম করেও ভারতে হিন্দুশক্তি পরাভূত হয়। ভারতীয় শক্তির পরাজয়ের পিছনে রমেশচন্দ্রের দৃষ্টিতে বর্ণবিভেদ ছিল প্রধান কারণ। মুসলিম বিজয়ের দরুন আভ্যন্তরিক বিশৃঙ্খলার ফলে ব্রাহ্মণদের আধিপত্য বৃদ্ধি পায় ও হিন্দুসমাজে বর্ণবিভেদ প্রকট হয়ে পড়ে।[১২]

তিনি দেখাতে চেষ্টা করেছেন যে মোগল আমলের পরবর্তীকালের অরাজকতা থেকে নিষ্কৃতি পাবার জন্যে ভারতীয়রা আইন, নিরাপত্তা ও শান্তির তাগিদে ইংরেজদের স্বাগত জানায়। ইংরেজ সরকার বহুবিধ দোষত্রুটির মধ্যেও দেশবাসীর কাছে সততা ও উপকারিতার পরিচয় দেয়। তাঁর মতে—

> The history of British conquests is the history of popular support, which has never wavered in the cause of a civilized administration.[১৩]

তাঁর মতে ভারতে ব্রিটিশ শাসনের অনুকূলে জোরালো জনসমর্থনের মূলে কাজ করেছে পরিশীলিত প্রশাসনব্যবস্থা। সেটাই লোকের সহানুভূতি ও সহযোগিতা অর্জনে সাহায্য করে। ইংল্যান্ডের উন্নয়ন ভারতের উন্নয়নকে উদ্দীপিত করে। ইউরোপে নানাবিধ সংস্কার আন্দোলন ইংরেজ প্রশাসিত ভারতীয় ইতিহাসের ধারায় প্রভাব বিস্তার করে।

## সমাজতত্ত্ব

রমেশচন্দ্র সমকালীন নৃতাত্ত্বিক পণ্ডিতদের গবেষণা-পদ্ধতি অনুসারে সামাজিক আচারবিচারের উৎপত্তি ও বিকাশের পিছনে মানুষের আদিম জীবনের ধারা খোঁজার চেষ্টা করেন। নৃতাত্ত্বিকদের মতে সামাজিক বিবর্তন আদিম কাল

থেকে একটি একরৈখিক (unilinear) উন্নয়নের ধারা বেয়ে আজকের পরিশীলিত অবস্থায় উপনীত। তিনি তিনটি বিষয়, যথা বিবাহ, ধর্ম ও সভ্যতার ইতিহাসে উক্ত পদ্ধতি তিনটি প্রয়োগ করেন। তিনি লিখেছেন যে যখন আমরা আদিম বর্বরদের জীবনের দিকে তাকাই এবং আমাদের চোখের সামনে থেকে যেন একটা মোটা পর্দা সরে যায়, তখন দেখি পূর্বপুরুষদের চালচলন ও রীতিনীতি। সুদূর অতীতের সঙ্গে বর্তমানের সংযোগ, আমাদের সভ্যতা, অনুষ্ঠান-প্রতিষ্ঠান ও আচারবিচারের বিবর্তন যেন আমাদের মানসনেত্রে ভেসে ওঠে।[১৪]

প্রাচীন সভ্যতায় বিবাহরীতির তিনটি পর্যায় তিনি লক্ষ করেছিলেন। বোর্নিও-র দৃষ্টান্ত দিয়ে বলেন যে সেখানে একটি উপজাতির সবাইকে বিবাহিত বলে ধরে নেওয়া হত এবং সন্তানসন্ততিদের সমগ্র উপজাতির সন্তান বলে গণ্য করা হত। উপজাতি ক্রমে পরিবারে বিভক্ত হয় এবং পারিবারিক সম্পত্তির সঙ্গে স্ত্রীলোকদের পৃথক করা শুরু হয়। স্ত্রীলোকেরা কেনাবেচা কিংবা যুদ্ধ-জয়ের মধ্যে দিয়ে অধিকৃত হত। বিবাহের তৃতীয় পর্যায়ে সভ্যতার অগ্রগতির ফলে স্ত্রীলোকেরা স্বামীদের উপর প্রভাব বিস্তারে সমর্থ হয়; জীবনের রীতি-নীতিকে রমণীয় করে তোলে এবং অবিচ্ছেদ্য সঙ্গিনীতে পরিণত হয়। মহাভারতের কালেও এই উপজাতিগত বিবাহের প্রচলন ছিল বলে তিনি উল্লেখ করেছেন। সেইসঙ্গে একথাও বলেছেন যে মনুস্মৃতিতে স্ত্রীলোক পুরুষের কেনা অথবা জয় করা সম্পত্তির মতো বিবেচিত। এই বিশ্লেষণে প্রাচীন বিশ্বের সকল জাতিকেই তিনি সমগোত্রে বিচার করেন। সংস্কৃতিও অনুরূপভাবে বিশ্বের সর্বত্র একই ছাঁদে গড়ে ওঠে বলে তিনি অভিমত প্রকাশ করেছেন।[১৫]

ধর্মকে রমেশচন্দ্র মানুষেরই চিন্তন ও মননের ফসল হিসাবে দেখেছিলেন। তাঁর মতে সমাজ ও সভ্যতার প্রতিটি স্তরে ধর্ম মানুষের মননক্রিয়ার সঙ্গে সামঞ্জস্য বজায় রাখে। ধর্মের বিবর্তনকে তিনি তিনটি ভাগে বিভক্ত করেন। প্রথমটিতে তিনি দেখিয়েছেন যে আদিমকালে প্রকৃতির যা-কিছু তার জীবনের সঙ্গে জড়িত তার উপর মানুষ আধিভৌতিক শক্তি আরোপ করে। কারণ বিপদসঙ্কুল জীবনে আদিম মানুষ মনে করত যে অশুভ কোনো শক্তি দ্বারা বিশ্বচরাচর নিয়ন্ত্রিত। এবিষয়ে দার্শনিক কোঁৎ মনে করতেন যে আদিম মানুষের বিশ্বাস ছিল যে জীব ও জড়জগতের মধ্যে একটা সমন্বিত শক্তি আছে। সেই কারণে নৈসর্গিক শক্তি সমূহকে তারা প্রণতি জানাত। অনুরূপ দৃষ্টিতে রমেশচন্দ্র আদিম আধিভৌতিক ধারায় কল্পিত ভুত ও অশরীরি আত্মা উত্তরকালে দেব-দেবীতে পরিণত হয় বলে মন্তব্য করেছেন। এই অনুমানের বিস্তারিত কোনো ব্যাখ্যা তিনি দেন নি।[১৬]

ধর্মীয় বিবর্তনের দ্বিতীয় পর্যায়ে তিনি দেখিয়েছেন যে সভ্যতার অগ্রগতির সঙ্গে মানুষ অনেক পরিমাণে স্বাচ্ছন্দ্য ও নিরাপত্তার আস্বাদ পায় এবং তাতে মানুষ নৈসর্গিক পরিবেশে শুভ ও অশুভ শক্তির যুগপৎ অস্তিত্ব উপলব্ধি করে। তৃতীয় পর্যায়ে সভ্যতার বিকাশের সঙ্গে সমাজ আরও সুসংবদ্ধ হয়ে ওঠে। রাজা, শাসনকর্তা অথবা কোনো বীরের উত্থানের মধ্যে দিয়ে একটি কেন্দ্রীয় অধিকর্তা উদ্ভূত হয়। দৈব বিবর্তনের ক্ষেত্রেও অনুরূপ একটি পরম সত্তা কল্পনায় রূপ পরিগ্রহ করে। ক্রমে একটি দেবতার স্থানে বহুদেবতার রূপ কল্পিত হয়। তাঁর মতে আর্যরা উপাস্য দেবদেবীকে শুভশক্তির উৎসজ্ঞান করে। উপনিষদের কালে সৃষ্টিতত্ত্ব, ধর্ম ও দর্শনচর্চার মধ্যে দিয়ে এদেশের লোকেরা নানারকম নৈসর্গিক শক্তির মধ্যে একটি সমন্বিত রূপ উপলব্ধির চেষ্টা করে। রমেশচন্দ্রের মতে সাধারণ মানুষ বহু দেবদেবীর উপাসনা করে, কিন্তু মননশীল শিক্ষিতজনেরা একেশ্বরে আস্থাবান।[১৭]

এবিষয়ে তাঁর দ্বিমত ছিল না যে আর্য হিন্দুরা বহির্ভারত থেকে এদেশে এসে বসবাস শুরু করে। আর্যদের আদি বাসভূমি ছিল ইউরোপ। ইন্দো-ইউরোপীয় ভাষার মধ্যে দিয়ে দেখা যায় যে ভারত ও ইউরোপের বিভিন্ন জাতের মধ্যে একই রক্ত প্রবহমান। কিন্তু নৃতাত্ত্বিক ব্যাখ্যায় বঙ্গদেশের ক্ষেত্রে তিনি উইলিয়াম হাণ্টারের অভিমতকে সম্প্রসারিত করে বলেন যে বাঙালিরা প্রধানত বঙ্গদেশের আদিম অনার্য অধিবাসীদের বংশোদ্ভূত। কালক্রমে বঙ্গের অধিবাসীরা হিন্দুধর্মে দীক্ষিত হয়। হিন্দু সমাজের বর্ণাশ্রম অনুযায়ী বাঙালিরা ক্রমে উচ্চ ও নিম্নবর্ণে বিন্যস্ত হয়। বঙ্গদেশের উপজাতিদেব ধারা অনুযায়ী পূর্বতন পূজারীরা নিজেদের ব্রাহ্মণ বলে দাবি করে। নব্যহিন্দু সমাজও সেটা মেনে নেয়। অনুরূপভাবে জনসাধারণের একাংশ যারা সামরিক ও রাজকীয় কাজে যুক্ত ছিল তারা ক্ষত্রিয় বর্ণে পরিণত হয়। সমাজের অন্যান্য স্তরের অধিবাসীরা সংশ্লিষ্ট এক-একটি হিন্দু সম্প্রদায়ে নিজেদের গোত্রীভূত করে। যে তাঁত বুনত সে তন্তুবায় কিংবা মাটির পাত্র তৈরি যার জীবিকা সে কুম্ভকার জাতে অন্তর্ভুক্ত হয়। আদিম উপজাতিরা এক-একটি নিম্নবর্ণের জাতি সৃষ্টি করে। গ্রামাঞ্চলে রমেশচন্দ্র হিন্দু ও আধাহিন্দু উপজাতিদের স্বতন্ত্র ধারা প্রত্যক্ষ করেন। নিম্নবর্ণের লোকেরা অমিতব্যয়ী, উচ্ছৃঙ্খল ও নিষিদ্ধ পানাহারে আসক্ত। তারা গ্রামের একান্তে বসবাস করে। তাই তিনি লক্ষ করেন যে আদিম উপজাতিরা বিভিন্ন বর্ণে বিন্যস্ত এবং তাদের হিন্দুধর্ম গ্রহণ, হিন্দু দেবদেবীর উপাসনা ও আচার বিচার সমান নয়। বরং ক্ষেত্রবিশেষে বিপরীত চিত্র লক্ষ করা যায়। আদিম ও লৌকিক দেবদেবী হিন্দু ধারায় উপাস্য হিসাবে স্থান পায়।[১৮]

উপজাতি হিন্দু সমাজের কিছু কিছু বিষয় রমেশচন্দ্রের সপ্রশংস দৃষ্টি আকর্ষণ করেছিল। যেমন তাদের মেয়েদের পাশ্চাত্ত্যের মতো স্বাধীন ও সাবলীল জীবন। হিন্দু ও মুসলমান মেয়েদের জীবন যেমন ধর্মীয় অনুশাসনে আবদ্ধ, উপজাতি মেয়েরা সেদিক থেকে মুক্ত। রমেশচন্দ্র নতুন বর্ণবিভাগের একটি যুক্তিবহ ব্যাখ্যা দেবার চেষ্টা করেন। চারটি প্রচলিত বর্ণের অন্তর্ভুক্ত লোকেদের বিবাহসূত্রে বহুবিধ জাতির উদ্ভব ঘটে। পক্ষান্তরে তাঁর মতে আদিম অধিবাসীদের হিন্দুধর্মে পরিমিশ্রণের ফলে নানাধরনের জাতপাত গড়ে ওঠে।[১৯]

সভ্যতা সম্পর্কে রমেশচন্দ্র তুলনামূলক নৃতাত্ত্বিক পদ্ধতির সাহায্যে বাকলের অভিমতকে সম্প্রসারিত করেন। সেই দৃষ্টিতে সভ্যতার অগ্রগতি মূলত প্রাকৃতিক নিয়মে নিয়ন্ত্রিত। অর্থাৎ ভুপ্রকৃতি ও জলবায়ু সারা বিশ্বের সমুদয় সভ্যতাকে নিয়ন্ত্রিত করে। বাকলের দৃষ্টিভঙ্গি প্রয়োগ করে রমেশচন্দ্র বাঙালির চরিত্রগঠনের পশ্চাতে যে পরিস্থিতি কাজ করে তার স্বরূপ বিশ্লেষণের প্রয়াসী হন। প্রকৃতির সঙ্গে সংগ্রামে লোকের জড়তা ও দুর্বলতার পিছনে তিনি দেখেছিলেন প্রতিকূল জলবায়ু। উষ্ণ ও স্যাঁতসেঁতে পরিবেশে জমির উর্বরতা বৃদ্ধি পায় এবং লোকে চাউলভোজী হবার দরুন শরীরের পুষ্টি হয় বটে কিন্তু শক্তিবৃদ্ধি হয় না। জমির উর্বরতার ফলে প্রকৃতির নিয়ন্ত্রণ লোকের চিন্তার অতীত। ফলে লোকের আত্মনির্ভরতা দেখা দেয় না, মন কুসংস্কারের দিকে ঝোঁকে। বাকলের মনোভঙ্গি অনুসরণ করে তিনি এই সিদ্ধান্তে উপনীত হন যে জমির উর্বরতার জন্যে বঙ্গদেশে সভ্যতার উদ্ভব ঘটলেও সেই অনুকূল পরিবেশ পক্ষান্তরে স্বনির্ভরতা ও প্রাকৃতিক শক্তিকে কাজে লাগাবার জন্যে প্রয়োজনীয় উদ্যমকে খর্ব করে।[২০]

তিনি অনুভব করেন যে মানুষ প্রকৃতির কাছে পরাভূত হলেও, প্রকৃতি মানুষের প্রতি সদাই নির্দয় নয় এবং অনুকূলই বেশি। ফলে মানুষ প্রকৃতিকে জয় না করে তার উপর চিরকাল নির্ভরশীল থেকেছে। মাঝে মাঝে প্রকৃতি রুষ্ট হলে এদেশের মানুষ ত্রস্ত ও অসহায় হয়ে পড়ে। লোকের প্রতিরোধ শক্তি নেই যেটা ইউরোপীয়দের মধ্যে দেখা যায়। সেখানে প্রকৃতির সঙ্গে লড়াই করতে গিয়ে লোকে আত্মনির্ভরশীল হয়ে ওঠে ও প্রগতির পথে অগ্রসর হয়।[২১]

বঙ্গদেশের ইতিহাসে তিনি উল্লিখিত লক্ষণ দেখতে পান। শত শত বছর ধরে বঙ্গদেশের মানুষ একদিকে প্রকৃতির কাছে পরাভূত, অন্যদিকে বহিরাগত বিভিন্ন জাতির কাছেও পদানত হয়েছে। চোখের সামনে গৃহ ও ধনসম্পত্তি ভস্মীভূত কিংবা লুণ্ঠিত হয়েছে, কিন্তু সংঘবদ্ধ প্রতিরোধের চেষ্টা বিশেষ দেখা যায় নি। ম্যালেরিয়া রোগের মতো বর্গীর হাঙ্গামা ভয় ও কল্পনার সঙ্গে মিশ্রিত হয়ে ঘরে ঘরে দেবদেবীর সংখ্যা বৃদ্ধি করেছে। শত শত বছর ধরে

বাঙালিরা উৎপীড়ন সহ্য করে এসেছে। প্রতিরোধের চিন্তা তাদের জাগে নি। এই নিষ্ক্রিয়তার সুযোগ নিয়েছে বিভিন্ন শক্তিধরেরা— কখনও সুবেদার, কখনও জমিদার, আবার কখনও বা গোমস্তা কিংবা পুলিশের লোকেরা।[২২]

বাঙালির পশ্চাৎপদতার কারণ হিসাবে তিনি দেখেছিলেন শত শত বছর ধরে উৎপীড়িত লোকের প্রতিরোধশক্তির অবক্ষয়। ধনসম্পত্তির নিরাপত্তার অভাব বাঙালিকে হীনবীর্য করে তোলে। এই চিন্তাসূত্রে তিনি ইতিহাস সম্পর্কে নির্দেশ্যবাদী হয়ে বলেন ইতিহাসের কার্যকারণ পূর্বনির্ধারিত ও অপরিবর্তনীয়। কিন্তু পাশ্চাত্যের দৃষ্টান্তে তিনি নৈরাশ্যকে প্রশ্রয় দেন নি। এখানেও তিনি বাক্‌লের বক্তব্যকে অনুসরণ করেন। এই বিষয়ে বাক্‌লের বক্তব্য ছিল যে ইউরোপীয় সভ্যতায় যখন বোঝা যায় যে প্রকৃতিকে কিভাবে মানুষের অধীনে আনা সম্ভব তখন থেকে প্রাকৃতিক বিধানের পরিবর্তে উন্নত মননশীলতা সভ্যতার গতিপ্রকৃতির নিয়ন্তা হয়ে দাঁড়ায়। প্রকৃতির শক্তি সীমিত। কিন্তু মানুষের চিন্তন ও মননের উন্নয়ন ও বিকাশের সম্ভাবনা অসীম। এখানেই রমেশচন্দ্র বাঙালির মুক্তির পথ খুঁজে পান। উন্নতির তিনি তিনটি পথের নিশানা দেখান। প্রথমত কাজ ও চিন্তার স্বাধীনতা, যেবিষয়ে শাসকেরা নিজেরাই সক্রিয়। দ্বিতীয়ত সম্পত্তির নিরাপত্তা এবং তৃতীয়ত শিক্ষার মাধ্যমে নৈতিকতার মানোন্নয়ন ও চেতনাসম্পন্ন জনমত গঠন।[২৩]

## রাজনৈতিক চিন্তার পরিপ্রেক্ষিত

ইংল্যাণ্ডের ছাত্রজীবন থেকেই রমেশচন্দ্র সেখানকার লিবার‍্যাল দলের আদর্শে অনুপ্রাণিত হয়েছিলেন এবং জীবনের শেষাবধি সেই আদর্শে তাঁর অনুরাগ অক্ষুণ্ণ থাকে। ১৮৬৮ সালে তিনি ব্রিটিশ পার্লামেণ্টের নির্বাচনব্যবস্থা প্রত্যক্ষ করার সুযোগ পান এবং সংসদীয় গণতন্ত্রে প্রতিনিধিত্বমূলক শাসনব্যবস্থা সম্পর্কে তাঁর সুস্পষ্ট মনোভঙ্গি গড়ে ওঠে। নির্বাচন সংক্রান্ত নতুন আইনে (১৮৬৭) ইংল্যাণ্ডের মধ্যবিত্ত শ্রেণী ও দক্ষ শ্রমিকেরা ভোটাধিকার পেয়েছিল। গ্ল্যাডস্টোনের নেতৃত্বে লিবার‍্যাল দল প্রথম ক্ষমতায় আসে। সাধারণ মানুষ ভোটাধিকারের মাধ্যমে কিভাবে সরকার গঠন ও নিয়ন্ত্রণে সক্ষম হয় এবং তাদের প্রশাসন সম্পর্কে চেতনা দেখে তিনি উপলব্ধি করেন যে: "improvements emanate from the people, for the people are the Government."[২৪]

জনমতের গুরুত্ব দেখে তাঁর এই বিশ্বাস জন্মায় যে জনমতের কাছে রাজশক্তি, রাজন্যবর্গ ও সাধারণ প্রতিনিধিরাও নতি স্বীকার করতে বাধ্য। তাঁর

দৃষ্টিতে জনগণের মতামতই যথার্থ আদর্শ সরকারের উপকার সাধন করে। ভারতের ক্ষেত্রে তিনি প্রত্যক্ষ করেন যে যেসব অঞ্চলে প্রশাসন ব্যবস্থা নির্মল সেখানকার জনমত সদাই জাগ্রত ও সবল। ব্রিটিশ সরকারের উদ্দেশে তিনি বলেন যে, প্রভাবশালী রাজনৈতিক সংগঠনকে মর্যাদা দেওয়া ও তাদের বক্তব্য প্রণিধান করা সমীচীন, জনসমক্ষে তাদের হেয় প্রতিপন্ন করার প্রবণতা সরকারের বুদ্ধিমত্তার পরিচয় দেয় না।[২৫]

জনমতের উপর যথার্থ গণতন্ত্র নির্ভর করে। তাই তিনি বিভিন্ন সময়ে জনমতের উপর গুরুত্ব আরোপ করেন। তাঁর মতে পাশ্চাত্য শিক্ষার মাধ্যমে এদেশের মানুষ পশ্চিমী উন্নত মানের নৈতিক মূল্যবোধ আয়ত্তের সুযোগ পায়। সেই মূল্যবোধ চেতনাসম্পন্ন জনমত গঠনের সহায়ক। লোকের নৈতিক মান বজায় রাখার জন্যে জনমতের প্রতি সরকারের মর্যাদাপ্রদর্শন একান্তই কাম্য। কিন্তু এদেশে জনমত গঠন অভিজাত ও মধ্যবিত্ত বা এককথায় যাকে ভদ্রলোক শ্রেণী বলে তাদের মধ্যেই সীমাবদ্ধ। শহরে শিক্ষিত ও ধনী ব্যক্তিরা এবং গ্রামাঞ্চলে জমিদারেরা জনমত তৈরি করে। জমিদারদের শক্তিশালী সংগঠন ও সংবাদপত্র থাকায় তারা নিজেদের দোষ ঢাকতেই ব্যস্ত। তারা নেতৃত্ববিহীন মূক রায়তকেই যাবতীয় বিষয়ে দোষী সাব্যস্ত করে।[২৬]

লখনৌ কংগ্রেসে (১৮৯৯) সভাপতির ভাষণে তিনি উল্লেখ করেন যে উনিশ শতকে ইউরোপের বিভিন্ন দেশে সরকার জনগণের দ্বারা পরিচালিত না হয়ে জনগণের জন্য পরিচালনের যে ব্যবস্থা অনুসৃত হয় তা পরিণামে ব্যর্থ প্রতিপন্ন হয়। কারণ তাঁর মতে—

> it is an immutable law of nature that you cannot permanently secure the welfare of a people, if you tie up the hands of the people themselves.[২৭]

তাই তিনি এই সিদ্ধান্তে পৌঁছন যে ভারতে সরকারি প্রশাসন ব্যবস্থায় ভারতীয়দের অধিক সংখ্যায় অংশগ্রহণের সুযোগদান দেশবাসীর সামনে উন্নতির একটিই মাত্র সম্ভাব্য পথ; সেই পথে ভারতীয়রা অগ্রসর হবার বিশেষ সুযোগ পায় নি; বছরগুলি তাই তাদের দুর্বিপাক, দুর্ভোগ আর আতঙ্কে কাটে। তিনি উল্লেখ করেন যে অষ্টাদশ শতকের শেষদিকে ইংল্যাণ্ডে রাজনৈতিক সংস্কারচিন্তা ও কথাবার্তা অপরাধ বলে বিবেচিত হত। ব্যক্তিস্বাধীনতা নিয়ন্ত্রণের জন্যে আইন প্রবর্তিত হয়েছিল। ১৮৩২ সালে শাসনসংস্কার শুরু হয়। সেই ধারায় এদেশেও জনগণের প্রতিকূল মনোভাব সৃষ্টি না করে আপসে স্বায়ত্তশাসন প্রবর্তন ইংরেজ সরকারের একটি কর্তব্য বলে তিনি মন্তব্য করেন।[২৮]

রমেশচন্দ্র যদিও চাইতেন ইংরেজ সরকারের ক্ষমতাকে শক্তিশালী করতে,

সেইসঙ্গে তিনি এটাও চাইতেন যে যথার্থ সমালোচনার মাধ্যমে জনসাধারণের মনোভাব ও চাহিদার কথা সরকারের গোচরে আনতে ; আর সরকারেরও উচিত জনমত নির্ণয় করা। দ্বিতীয়ত তিনি চাইতেন জনগণের অভাব-অভিযোগ নির্ণয়ের সঙ্গে প্রতিকার হিসাবে শাসনক্ষমতায় যথোচিত জনপ্রতিনিধিত্ব। প্রশাসনে পূর্ণ ক্ষমতার দাবি না করলেও তিনি দাবি করেন শাসনক্ষমতায় দেশবাসীর পর্যাপ্ত সংখ্যায় প্রতিনিধিত্ব। স্বায়ত্তশাসনে দেশবাসীর অধিকার মেনে নিয়ে তাদের নিজ ভাগ্য নির্ধারণের সুযোগ দিলে এবং আত্মনিয়ন্ত্রণের অধিকার প্রবর্তিত হলে দেশে শান্তি, সমৃদ্ধি ও সন্তোষ বিরাজ করবে।[২৯]

তাঁর দৃষ্টিতে ইংরেজ আমলে ভারতে যেসব রাজনৈতিক মূল্যবোধ সঞ্চারিত হয় তার অন্যতম হল পশ্চিমী ধাঁচে মানব অধিকার বিষয়টির প্রতিষ্ঠা। তাতে অপরিবর্তনীয় কোনো প্রথার স্থান নেই যদি সে-প্রথা কালক্রমে একটি সর্বগ্রাহ্য অধিকারে পরিণত না হয়ে থাকে। আইনের শাসনে অধিকার প্রতিষ্ঠিত হয়। জমিদার, রায়ত ও এমন কি সরকারেরও অধিকার ও দায়িত্ব আইনের শাসনে সুচিহ্নিত। পূর্বতন ধারায় শক্তিধর ব্যক্তিরা আইন নিজেদের হাতে তুলে নিত। তিনি তাই চাইতেন নতুন বিচারব্যবস্থায় ব্যক্তিস্বাধীনতা ও ব্যক্তির অধিকার বজায় রাখার উপযোগী নানা স্তরে আদালতের ব্যবস্থা।[৩০]

তবে নিছক আইন পাশ করে দেশবাসীর জীবনযাত্রার মানোন্নতি যে সম্ভব নয়, সেকথাও তিনি অনুভব করতেন। বাঞ্ছিত কোনো পরিবর্তনের দাবি জনগণের মধ্যে থেকে স্বতঃস্ফূর্তভাবে উদ্ভূত হওয়া উচিত। বাক্‌লের অভিমত উল্লেখ করে তিনি বলেন যে বিগত শতকে স্পেনে জনস্বার্থের অনুকূল উদারনৈতিক আইন প্রবর্তন সত্ত্বেও সেখানকার জনজীবনে কোনো পরিবর্তন ঘটে নি। কারণ লোকের মানসিক প্রস্তুতি ছিল না। আইনসভায় বিধিব্যবস্থা প্রবর্তনের মাধ্যমে যাঁরা লোকচরিত্র পরিবর্তনের ধারণা পোষণ করেন তাঁদের সমালোচনা করে তিনি বলেন যে, জাতিগত চরিত্রগঠনের অন্তরালে প্রাকৃতিক ও ঐতিহাসিক পরিবেশ প্রভাব বিস্তার করে। তাঁর কথায়—

> The wisest and best legislation will not make us a free nation, like the free nations of Western Europe. The spirit of freedom and self-reliance is wanting in us ; such spirit may emanate from within, but can never be imparted by legislation.[৩১]

প্রসঙ্গত উল্লেখ্য যে ইংল্যাণ্ডের আইনকানুনের অন্ধ অনুকরণে তাঁর আদৌ সায় ছিল না। সেখানকার আইনকানুন সর্বরোগহর বলে যাঁদের ধারণা তাঁদের উদ্দেশে তিনি বলেন যে এদেশের পরিস্থিতি ও পরিবেশ ইংল্যাণ্ডের

সমতুল নয়। ওদেশে যে ব্যবস্থা কার্যকর সেটা এদেশে ভিন্ন রূপ নিতে পারে। দেশের মাটি অনুযায়ী বিধিব্যবস্থা রচিত না হলে শিব গড়তে বাঁদর তৈরি হবে। আইনকানুন সাময়িক উপকারে আসতে পারে; কিন্তু শক্তিহীনকে শক্তিবান করতে পারে না।[৩২]

তাঁর মতে পশ্চিম ইউরোপের ইতিহাস হল জনগণের স্বাধীনতা অর্জনের আকাঙ্ক্ষা ও সংগ্রামের ইতিহাস। আর এশিয়াবাসীদের প্রকৃতি হল রাজা, রাজপ্রতিনিধি ও জমিদার শ্রেণীর কাছে আত্মসমর্পণ। সময় বিশেষে জাতীয় স্বাধীনতা থাকলেও সেটা ছিল এক-একটি গোষ্ঠীতন্ত্র; ব্যক্তি সেখানে নগণ্য। ব্যক্তির অধিকার ও স্বাধীনতা ছিল অজ্ঞাত ও অস্বীকৃত। নেশান হিসাবে দেশ স্বাধীন হলেও সাধারণ মানুষ ছিল স্বৈরতন্ত্রী উৎপীড়নে শৃঙ্খলিত।

স্বভাবতই অনুষ্ঠান-প্রতিষ্ঠানে একটা দাসত্বের পরিবেশ বিরাজ করত। তিনি প্রত্যক্ষ করেন যে শীতপ্রধান দেশে শ্রমিকদের উৎপাদন কম হলেও জীবনধারণের জন্যে উৎপন্ন সামগ্রীর অনেকাংশের অধিকার তারা ভোগ করত। মুষ্টিমেয় লোকের হাতে সম্পদ পুঞ্জীভূত হবার সুযোগ ছিল অনেক কম, ব্যক্তিমানুষের অধিকার ও গুরুত্ব সমাজে স্বীকৃতি পেত। ফলত রাজনৈতিক স্বাধিকার সে সব দেশে ছিল সংরক্ষিত। তাছাড়া সেখানে ক্ষমতার বিকেন্দ্রীকরণের ফলে ব্যক্তিস্বাধীনতা দৃঢ়মূল ছিল। পক্ষান্তরে এশিয়ায় দাসত্বের ধারায় ব্যক্তির অধিকার ও স্বাধীনতা সংকুচিত, ফলে উৎপীড়নের অবকাশ বিস্তর।[৩৩]

তিনি মনে করতেন যে ভারতে ইংরেজ শাসনসূত্রে লোকে কাজ ও চিন্তার স্বাধিকার পায়, তাতে আত্মবিশ্বাস ও আত্মনির্ভরতা দানা বাঁধে। তাঁর মতে ইংরেজ শাসনের সুফল হল শ্রমিকের নিরাপত্তা বিধান। পূর্বতন মুসলিম শাসনকালে নিরাপত্তার অভাবে লোকের উদ্যম ও দেশের ব্যবসাবাণিজ্য বিঘ্নিত হত। তাই জন স্টুয়ার্ট মিলের একটি বক্তব্যের উদ্ধৃতি ও সেটিকে সমর্থন করে তিনি বলেন যে, শিল্পোদ্যম ও মিতব্যয়িতা সম্ভব নয় যদি উৎপাদক বা শ্রমিকেরা ভোগের সুযোগ না পায়। নিরাপত্তার সম্ভাবনাদৃষ্টে উক্ত গুণাবলী মানুষের মধ্যে সঞ্চারিত হয়। ইংরেজ শাসনে সেই নিরাপত্তাবোধ গড়ে ওঠায় লোকের সঞ্চয় প্রবৃত্তি ও বাণিজ্যের উদ্যম বৃদ্ধি পাচ্ছে।[৩৪]

রায়তের জীবনে বিচারব্যবস্থার উপকারিতা প্রসঙ্গে রমেশচন্দ্র পূর্বতন গ্রামীণ সমাজে পঞ্চায়েত প্রথার বিপুল প্রভাবের উল্লেখ ও প্রশংসা করেন। তিনি দেখিয়েছেন যে আগেকার কালে পঞ্চায়েতগুলির কাজ ছিল স্থানীয় বিবাদবিরোধের নিষ্পত্তি সাধন। ইংরেজ আমলে পঞ্চায়েত প্রথা নিশ্চিহ্ন হয়ে যায়। আগেকার কালে পঞ্চায়েত গঠিত হত গ্রামের বিশিষ্ট ব্যক্তিদের নিয়ে। বিবাদ-বিসংবাদের খুঁটিনাটি তাঁদের নখদর্পণে থাকত। জনপ্রিয় ও

নেতৃস্থানীয় লোকেদের উপস্থিতিতে এবং বিচারবিতর্কের পরিশেষে সর্বসমক্ষে মামলার রায় ঘোষণা ছিল পঞ্চায়েত ব্যবস্থার রীতি।

পঞ্চায়েত প্রথার কার্যকারিতা উপলব্ধি করে রমেশচন্দ্র উক্ত প্রথার পুনঃপ্রবর্তনের সুপারিশ করেন। তাতে প্রতি গ্রামে বছরে অন্যূন বারজন ব্যক্তিকে নিয়ে একটি করে পঞ্চায়েত গঠনের প্রস্তাব থাকে। ছোটখাট মামলা-মোকদ্দমার নিষ্পত্তি হবে সেগুলির কাজ। উচ্চতর আদালত পঞ্চায়েতের রায় মেনে নেবে যদি আইনবিরোধী কোনো কারণ না থাকে। তিনি চাইতেন ইংরেজ প্রবর্তিত বিচারব্যবস্থার অর্থহীন নিয়মকানুনের অবসান। পঞ্চায়েত প্রথার মাধ্যমে গ্রামীণ সমাজকে প্রশাসন ব্যবস্থার সঙ্গে যুক্ত করাও ছিল তাঁর অন্যতম সুপারিশ। লোকের মনেও সুবিচারের প্রতি আস্থা ও অনুরাগ এবং নিজ গ্রামের প্রশাসনে ও প্রতিনিধি নির্বাচনে শিক্ষা ও অভিজ্ঞতা অর্জনের অবকাশ মিলবে।[৩৫]

বিচার ব্যবস্থাকে প্রশাসন থেকে পৃথক করার নীতি ও দাবিকে তিনি সমর্থন জানান। কারণ তা না হলে ব্যক্তিস্বাধীনতা ক্ষুণ্ণ হয়। চিন্তা ও বাকস্বাধীনতাকেও তিনি যথোচিত গুরুত্ব দিতেন।

## আর্থনীতিক চিন্তা

বহুবিধ বিষয়ে মৌল চিন্তাভাবনার মধ্যে ভারতের অর্থনৈতিক চিন্তার ইতিহাসে রমেশচন্দ্রের অবদান অসামান্য। তাঁর বিপুল রচনাবলীর মধ্যে 'দ্য পেজান্ট্রি অফ বেঙ্গল' (১৮৭৪), 'ফেমিনস ইন ইণ্ডিয়া' (১৯০০), 'দ্য ইকনমিক হিস্ট্রি অফ ইণ্ডিয়া' (১৯০২), 'ইণ্ডিয়া ইন দ্য ভিকটোরিয়ান এজ : অ্যান ইকনমিক হিস্ট্রি অফ দ্য পিপল' (১৯০৪) ছাড়াও ইংরেজি ও বাংলা ভাষায় লেখা বিস্তর প্রবন্ধ, চিঠি ইত্যাদি আজও উৎসাহী পাঠক ও গবেষকদের আকৃষ্ট করে।

তিনি অবশ্য অর্থনৈতিক তত্ত্ব আলোচনায় বিশেষ প্রবেশ করেন নি। সমকালীন ভারতীয় অর্থনৈতিক পরিস্থিতির বিচারবিশ্লেষণসূত্রে প্রাসঙ্গিকভাবে অর্থনৈতিক তত্ত্বের উল্লেখ করেছেন। তবে একথা স্মর্তব্য যে আঠার ও উনিশ শতকে ইংরেজ প্রশাসনকালে ভারতীয় অর্থনীতির পর্যালোচনা করতে গিয়ে তিনি ঔপনিবেশিক অর্থনীতির বিচারবিশ্লেষণের সূত্রপাত করেন। অর্থনৈতিক চিন্তায় যেসব বিষয়ে তিনি বেশি গুরুত্ব দিতেন সেগুলি ছিল জমির ন্যায়সঙ্গত রাজস্ব, ভারতীয় শিল্পবাণিজ্যের প্রসার, শুল্কের পরিমাণ ও সঙ্গতি নিরূপণ, অযথা সরকারি ব্যয় নিবারণ— বিশেষ করে ভারতের প্রয়োজন ও স্বার্থানুসারী না হলে ব্যয়হ্রাসের সুপারিশ এবং ভারত ও

ইংল্যান্ডের পারস্পরিক আর্থিক দায়দায়িত্ব নিয়ন্ত্রণ। তাঁর লেখনীতে ভারতের দারিদ্র্য, দুর্ভিক্ষ, জনসংখ্যা বৃদ্ধি ও রায়তের করুণ জীবনের কথা যেন মূর্ত হয়ে ওঠে।

'পেজ্যান্ট্রি অফ বেঙ্গল' বইটি প্রকাশের (১৮৭৪) আগে নদীয়া ও পাবনায় নীল বিদ্রোহ শুরু হয়েছিল। বইটিতে অন্যান্য প্রসঙ্গের মধ্যে জমিদার ও রায়তের বিরোধের বিষয়টি তিনি সবিস্তারে তুলে ধরেন। রায়ত শ্রেণীর প্রতিভূ না হলেও, বইটিতে রায়তের অনুকূলে রমেশচন্দ্রের দরদী মনোভঙ্গি ফুটে ওঠে। তিনি দেখিয়েছেন যে বঙ্গদেশে জমিদারি প্রথা জলবায়ু ও জাতীয় চরিত্রসূত্রে স্মরণাতীত কাল থেকে প্রচলিত। ব্রিটিশ শাসনের আগে দেশের ভূমিব্যবস্থা আরও উন্নত ও রায়তের স্বার্থের অনুকূল ছিল। আগে রায়ত অবশ্য অসহায় ও জমিদারদের উপর নির্ভরশীল থাকলেও তারা নানাবিধ অধিকার ভোগ করত। তখন তাদের অবস্থা পরবর্তী ইংরেজ আমলের চেয়ে ভাল ছিল।[৩৬]

অনুগত রাজকর্মচারি রমেশচন্দ্রের লেখনীতে কর্নওয়ালিশের চিরস্থায়ী ভূমিব্যবস্থা সম্পর্কে তীব্র মনোভাব ফুটে ওঠে। আগে যেসব জমিদার কেবল খাজনা আদায় করত তারা কর্নওয়ালিসের বিধানে ভূমির মালিকানা পেয়ে যায়। তাই তিনি খেদ প্রকাশ করেন যে ভূমির মালিকানা রায়তের উপর না বর্তিয়ে তাদের চিরদিনের উৎপীড়কদের উপর গিয়ে পড়ে। একটি উর্বর দেশের বিরাট রাজস্বের উৎস চিরতরে রুদ্ধ হয়ে যায়; চাষবাসের প্রসার ঘটলেও চাষীর ভাগ্য ফেরে নি, বরঞ্চ পরিশ্রমজীবী এক শ্রেণীর সংখ্যা ও সম্পদ বৃদ্ধি পায় বলে তিনি মন্তব্য করেন।

চিরস্থায়ী বন্দোবস্তে দরিদ্র মানুষের প্রতি চরম অবহেলায় তিনি ব্যথিত হয়ে পড়েন। তাই নদীয়ায় নীল বিদ্রোহ এবং পাবনা ও পূর্ববঙ্গের বিভিন্ন জেলায় ব্যাপক কৃষক বিদ্রোহ তাঁর চোখে একটি সময়োচিত শুভলক্ষণ হিসাবে দেখা দেয়। বাঙালি রায়তের সেই নবচেতনাকে তিনি স্বাগত জানান।[৩৭]

রায়তের স্থায়ী কল্যাণবিধানের উপায় হিসাবে তিনি যে-জমি তারা চাষ করে তার মালিকানা অথবা রাজস্বের নির্দিষ্ট হারে দীর্ঘমেয়াদী ইজারা বা পত্তনি দেবার প্রস্তাব রাখেন। তাঁর মতে শত শত বছরের উৎপীড়নের অবসান ঘটিয়ে জমিদারি প্রথার বিলোপ সাধনই ছিল ভাল। অবশ্য একজন সংস্কারবাদী হিসাবে ঐ প্রথাকে সহসা রদ করে দেওয়াও তাঁর কাছে বাস্তবানুগ বলে মনে হয় নি। কারণ প্রথাটির পিছনে ছিল দীর্ঘকালের নানা অভ্যাস ও সামাজিক ধারা। সেজন্য তিনি কর্নওয়ালিস প্রবর্তিত আইনের পরিবর্তে লর্ড ক্যানিংয়ের শাসন সংস্কারসূত্রে (১৮৫৯ সালের দশ আইন) ভূমিব্যবস্থার

একটি বিকল্প পরিকল্পনা পেশ করেন। তিন শ্রেণীর রায়তের মধ্যে দ্বিতীয় ও তৃতীয় শ্রেণীর যেসব রায়ত হাল আমলে অল্প পরিমাণ জমির অধিকার পেয়েছিল তাদের কখনই যাতে উচ্ছেদ করা না হয় এবং তাদের খাজনা যাতে না বাড়ে সেই মর্মে গুরুত্ব দিয়ে তিনি প্রস্তাবটি রচনা করেছিলেন।[৩৮]

১৮৯৭ সালের নিদারুণ দুর্ভিক্ষ এবং বছর দুয়েক পরে দুর্ভিক্ষের আবার উপক্রম দেখে তিনি খুব বিচলিত হয়ে পড়েন। ১৭৭০ সাল থেকে উনিশ শতকের শেষাবধি ভারতে যতগুলি দুর্ভিক্ষ ঘটে তার একটি সংক্ষিপ্ত বিবরণসহ লর্ড কার্জনকে লেখা তাঁর পাঁচটি খোলা চিঠি 'ফেমিনস ইন ইণ্ডিয়া' (১৯০০) নামে বই আকারে প্রকাশিত হয়। তার আগে কংগ্রেসের লখনৌ অধিবেশনে (১৮৯৯) সভাপতির ভাষণে তিনি দুর্ভিক্ষের বিষয়টি সবিস্তারে তুলে ধরেন।

জনসংখ্যা বৃদ্ধি কিংবা লোকের মিতব্যয়িতার অভাবকে তিনি দুর্ভিক্ষের কারণ হিসাবে দেখেন নি। তাঁর হিসাব অনুযায়ী উনিশ শতকের শেষ চল্লিশ বছরে ভারতে দশবার দুর্ভিক্ষ হয়, দুঃসহ দারিদ্র্য ছাড়াও অনাবৃষ্টি দুর্ভিক্ষের মূল কারণ বলে তিনি মনে করতেন। তাঁর মতে ইংরেজ শাসন প্রবর্তিত হবার আগে যুদ্ধ, দেশজয়, দুর্ভিক্ষ ইত্যাদির মধ্যে দিয়ে দেশের জনসংখ্যার বড় একটা অংশ নিঃশেষ হয়ে যেত। ইংরেজ শাসনে দেশে শান্তি স্থাপিত হয়। সামান্য একজন কৃষকও জীবন ও ধনসম্পত্তির নিরাপত্তা লাভ করে।[৩৯] প্রচলিত ধারণা যে জনসংখ্যা বৃদ্ধির স্বাভাবিক যাবতীয় অন্তরায় অপসারিত হওয়ায় জন্মহার বেড়ে গেছে এবং জন্মসংখ্যা অতিরিক্ত বেড়ে যাওয়ায় দারিদ্র্য ও অনাহার অনিবার্য হয়ে পড়েছে। এই ধারণা খণ্ডন করতে গিয়ে তিনি ম্যালথাসের জনতত্ত্বের যান্ত্রিক প্রয়োগকে অর্থহীন বলে মন্তব্য করেন। ম্যালথাসের তত্ত্ব অনুযায়ী জনসংখ্যা বৃদ্ধিকে নিয়ন্ত্রণ না করলে দারিদ্র্য, অকালমৃত্যু, মহামারী ইত্যাদির মধ্যে দিয়ে প্রকৃতির প্রতিশোধ প্রকাশ পায়।[৪০]

উল্লিখিত প্রসঙ্গে তিনি মনে করতেন যে ভারতে সারা বছর স্বাভাবিক অবস্থাতেই দুঃখ ও দারিদ্র্যের ফলে মৃত্যু ঘটে এবং সেটা দুর্ভিক্ষের সময়েই সীমাবদ্ধ নয়। জীবনভোর দারিদ্র্য এবং মৃত্যুর ব্যাপকতা বিত্তহীন মানুষের জীবনে এমনই স্বাভাবিক ব্যাপার যে তার ফলে জনসংখ্যা বৃদ্ধির কোনো অবকাশ থাকে না। কাজেই খাদ্যাভাব জনিত কারণটা বড় নয়। দুর্ভিক্ষের ফলে জনসংখ্যা যতটা কমে যায়, স্বাচ্ছন্দ্যের সময়ে সেই শূন্যতা পূর্ণ হয়ে যায়। নদীর পাড় ভাঙাগড়ার মতো চলে বটে, তবে বছর কয়েকের মধ্যে সমস্যাটা প্রকট হয়ে দাঁড়ায়। তাঁর মতে দুর্ভিক্ষ যদি রোধ করা যায় এবং প্রতি বছরেই খাদ্যশস্যের যোগান সমান থাকে তাহলে জনসংখ্যার এই হ্রাসবৃদ্ধির

অবসান হবে। দারিদ্র্য ও মৃত্যুহার নিয়ন্ত্রিত হলে জনসংখ্যা আনুপাতিক হারে সীমিত থাকবে।

তিনি প্রত্যক্ষ করেন যে দারিদ্র্য সত্ত্বেও বিবাহ ও জন্মনিয়ন্ত্রণের কোনো উদ্যম লোকের নেই। সুদিন ও দুর্দিনের মধ্যে পার্থক্যটা তিনি দেখাতে চেষ্টা করেন। জনসংখ্যার নবজাত যে অংশ মৃত্যুর কবল থেকে রক্ষা পায়, দুর্ভিক্ষের পরে সেই সংখ্যা শতকরা ৬০ থেকে ৭০ জনে বৃদ্ধি পায়। দুর্ভিক্ষ না হলে দারিদ্র্য, অনাহার ও মৃত্যুর হার স্বাভাবিক থাকে, জনসংখ্যা উক্ত হারে বৃদ্ধি পায় না। সেজন্যে যে স্বচ্ছলতা দেখা দেয় সেটা সাময়িক এবং পরবর্তী দুর্ভিক্ষের সময়ে মৃত্যুহার যথারীতি বাড়ে। তাঁর মতে জনসংখ্যা বৃদ্ধির স্থায়ী নিষ্পত্তির একমাত্র পথ হল স্বাভাবিক সময়ে দারিদ্র্য ও মৃত্যুর হার কমিয়ে আনা।[৫১]

দেশে বারংবার দুর্ভিক্ষের প্রতিকার হিসাবে রমেশচন্দ্র ভূমিকর হ্রাস, ব্যাপক সেচ ব্যবস্থা ও ভারত থেকে টাকা রপ্তানী নিয়ন্ত্রণের সুপারিশ করেন। সেচ বাবদ ব্যয়বাহুল্যের যদি প্রয়োজন ঘটে সেটা খরা ও দুর্ভিক্ষের ভয়াবহতার দিক থেকে নগণ্য। সেচের জন্যে কর কিংবা রাজস্ব ধার্য করলে খরচের টাকা উঠে আসবে। বঙ্গদেশে সেচ ব্যবস্থার সুবিধাযুক্ত নির্বাচিত কিছু এলাকার জন্যে দীর্ঘমেয়াদী এক পরিকল্পনা তিনি পেশ করেন।[৫২]

দুর্ভিক্ষ নিবারণের জন্যে বঙ্গদেশে গঙ্গার উপকূল ধরে বিভিন্নস্থানে শস্যভাণ্ডার স্থাপনও ছিল তাঁর অন্যতম সুপারিশ। প্রতিরক্ষার জন্যে সেনাবাহিনী রাখতে সরকার যে বিপুল পরিমাণ অর্থব্যয় করে সেই অনুপাতে দেশের আভ্যন্তরিক নিরাপত্তা হিসাবে জনদরদী সরকারের কাছে প্রস্তাবিত শস্য-ভাণ্ডার স্থাপন ও পরিচালনের ব্যয় তাঁর মতে নেহাতই অকিঞ্চিৎকর। মহামারীর কবল থেকে দেশ রক্ষার সরকারি দায়িত্বের প্রশ্নটিকেও তিনি তুলে ধরেন। ডিসপেনসারি স্থাপন ও রিলিফ দানের সরকারি প্রচেষ্টার প্রশংসা করে তিনি দাবি জানান যে রোগ ও মহামারীর উৎপত্তি যাতে নিয়ন্ত্রিত হয় তার সুচারু ব্যবস্থা গৃহীত হোক।

ইংরেজ আমলে লোকের দারিদ্র্য কি পরিমাণে ও কি কারণে বৃদ্ধি পায় তারও একটি তথ্যবহুল চিত্র তিনি তুলে ধরেন। তিনি দেখান যে ভারত একসময়ে কেবল বৃহৎ একটি শস্যপ্রসু দেশই শুধু ছিল না, বহুবিধ শিল্পেও সমৃদ্ধ ছিল। ইংরেজদের স্বার্থান্ধতায় ভারতীয় শিল্প বিশেষ করে রেশম ও সুতিবস্ত্রের শিল্প ধ্বংস হয়ে যায়। ভারত কৃষিনির্ভর হয়ে পড়ে।[৫৩] দ্বিতীয়ত, ভারতীয়দের প্রদত্ত কর ও রাজস্বের অর্থে এশিয়া, আফ্রিকা ও এমন কি ইউরোপে সাম্রাজ্য বিস্তার ও সামরিক অভিযান বাবদ ব্যয়নির্বাহ করা হয়।

এইসূত্রে তিনি যে-বিষয়ে সবচেয়ে বেশি দৃষ্টি আকর্ষণ করেছিলেন সেটি হল ভারতে নির্বাহিত ব্যয়বাবদ ইংল্যান্ডের পাওনা হিসাবে বিপুল পরিমাণ অর্থের নিষ্কাশন যেটি economic drain হিসাবে সুবিদিত। ১৮৩৩ সালে ইস্ট ইন্ডিয়া কোম্পানির ভারতে ব্যবসাবাণিজ্য করার চার্টার নবীকরণের সময়ে স্থির হয় যে অতঃপর কোম্পানি ব্যবসাবাণিজ্য থেকে বিরত থাকবে। ভারতে ব্যয়বাবদ অর্থ ফেরত ও লগ্নীকৃত মূলধনের লভ্যাংশ পরিশোধ ভারতের উপর বর্তাবে। ১৮৫৮ সালে কোম্পানির অস্তিত্ব যখন চলে যায় তখন তার মূলধন ও অন্যান্য পাওনা অর্থ ঋণ করে মেটানো হয়। সেটাকেই বলা হয় ভারতের জাতীয় ঋণ। বছরে বছরে ভারতকে তার রাজস্ব ও রপ্তানীর অর্থ থেকে সেই ঋণের সুদ যোগাতে হত। বস্তুত ক্লাইভের আমল থেকেই বঙ্গদেশের রাজস্বের একাংশ ইংল্যাণ্ডে পাঠানো হত। ভারতীয় অর্থভাণ্ডার থেকে এই আর্থিক নিষ্কাশনের বিরুদ্ধে দাদাভাই নৌরজি, মহাদেব গোবিন্দ রানাডে প্রমুখ নেতৃস্থানীয় ব্যক্তিরা তীব্র প্রতিবাদ আন্দোলন গড়ে তোলেন। তার অনেক আগে জর্জ টমসন, জন শোর, মাদ্রাজ সরকারের সদস্য জন সুলিভ্যান প্রমুখ ইংরেজ সিভিলিয়ানরা ভারতের উপর এই ঋণ আরোপের বিরুদ্ধে তাঁদের অভিমত ব্যক্ত করেছিলেন।[১৪]

ইংরেজ শাসনের পত্তনকাল থেকে উনিশ শতকের শেষাবধি কাল পর্যন্ত এক বিবরণে রমেশচন্দ্র দেখান যে ভারত সরকারের অর্থভাণ্ডারে চিরকাল উদ্বৃত্ত দেখা যেত। কিন্তু ইংল্যাণ্ডকে প্রদেয় জাতীয় ঋণ ও সুদ পরিশোধ করতে ভারতের অর্থভাণ্ডারে ঘাটতি দেখা দিত। এছাড়াও প্রশাসনের উচ্চপদে ভারতীয়দের পরিবর্তে ইংরেজদের নিয়োগের ফলেও প্রভূত পরিমাণ অর্থ নিষ্কাশিত হয়ে যায়। ভারতের রাজস্ব যার বেশিটা আসত কৃষিভূমি থেকে তারও একটা মোটা অংশ এই ঋণ মেটাতে চলে যেত। রাজস্ব দিতে রায়তের উৎপন্ন ফসলের অনেকাংশ তার বেচে দেওয়া ছাড়া উপায় থাকত না। দুর্ভিক্ষের সময়েও খাদ্যশস্য রপ্তানী থাকত অব্যাহত।[১৫]

বঙ্গদেশের সমকালীন গ্রামীণ অর্থনীতিতে মহাজনদের ভূমিকার প্রসঙ্গ রমেশচন্দ্রের আলোচনায় বিশেষ স্থান পায়। তিনি দেখান যে বঙ্গের রায়তেরা মুসলিম আমল থেকেই জীবনযাত্রায় আদৌ মিতব্যয়ী ছিল না। মূলত নিরাপত্তার অভাব এবং দারিদ্র্যের তাড়নায় লোকের সঞ্চয়বোধ ছিল ক্ষীণ। সেই কারণে তাদের জীবন মহাজনদের উপর নির্ভর করত। চড়া হারে সুদ সমেত ঋণ পরিশোধ করতে রায়তের দুর্গতির পরিসীমা ছিল না। রায়ত ছাড়াও জমিদার, তালুকদার প্রভৃতি উচ্চবর্গের লোকে বহু সময়ে মহাজনদের মুখাপেক্ষী থাকত। আইনের সাহায্যে মহাজনদের সুদী কারবার নিয়ন্ত্রণের প্রয়াস নিষ্ফল

হবে বলে তিনি মনে করতেন। স্বল্পসুদহারে সুদ অথবা ধানের বিনিময়ে সরকারের উচিত ঋণ দেবার সুব্যবস্থার পত্তন।[৪৬]

কৃষির উপর বেশি দৃষ্টি দিলেও দেশে শিল্পোন্নয়নের প্রয়োজনকে তিনি সমান গুরুত্বদান করেন। বেনারসে অনুষ্ঠিত প্রথম শিল্প সম্মেলনে (১৯০৫) সভাপতির ভাষণে তিনি বলেন যে কৃষির উন্নয়নের পরিপূরক হল ব্যাপক শিল্পোন্নয়ন। একদা শিল্পে উন্নত ভারত কিভাবে একটি কাঁচা মাল রপ্তানীকারী দেশে পরিণত হয়েছে সেকথার তিনি উল্লেখ করেন। ভারতে শিল্পোন্নয়নের তিনটি প্রতিবন্ধকতা তাঁর চোখে পড়ে—

> ১. আধুনিক শিল্পের প্রযুক্তিগত ক্রিয়াকৌশলের অভাব, ২. দেশের শুল্কব্যবস্থায় দেশবাসীর নিয়ন্ত্রণের অধিকার না থাকা এবং ৩. পুঁজির অভাব।

শেষোক্ত বিষয়ে অর্থাৎ দেশবাসীর সঞ্চয় প্রবণতার অনুকূল পরিস্থিতির অভাবে ভারতীয়দের শিল্পোদ্যমে মূলধনের অভাব এক মস্ত বাধা। আর শুল্কব্যবস্থা নিয়ন্ত্রণে না থাকার ফলে বিদেশী ব্যবসায়ীদের স্বার্থে আমদানি শুল্ক রদ করে রপ্তানী শুল্ক বাড়ানো হয়। তাই তিনি চেয়েছিলেন স্বদেশী আন্দোলনের প্রসার যাতে দেশের উদ্যম ও অনুকূলে আধুনিক কলকারখানা গড়ে ওঠে। তাতে কর্মসংস্থানের ক্ষেত্র প্রশস্ত হবে। গ্রামাঞ্চলে কুটির শিল্পের পুনরুজ্জীবনে তুলো ও পাট চাষীর সঙ্গে তাঁতীরও অন্নসমস্যা মিটবে।[৪৭]

ইংল্যাণ্ডে এক বক্তৃতায় সাম্রাজ্যবাদের সমকালীন চরিত্র বিশ্লেষণসূত্রে তিনি বলেন—

> It is an age of imperialism we live in; all over Europe there is the unending struggle for material interest, for conquests, annexations, extension of markets increase of profits.[৪৮]

বাণিজ্যের একচেটিয়া অধিকার ও প্রভুত্ব বিস্তারের বেপরোয়া মনোভাব তখন ইংল্যাণ্ডের খুবই প্রবল। নৈতিকতা ও মনুষ্যত্বের প্রতি তাচ্ছিল্য, প্রতিদ্বন্দ্বী অন্যান্য দেশের সঙ্গে বৈরিতা ও পদানত দেশগুলিতে অন্যায় আচরণের তীব্রতা তিনি অনুভব করেন। তাই সাম্রাজ্যবাদী শক্তিকে ভারতের মতো উপনিবেশের প্রশাসনে বলপ্রয়োগ ও দমনমূলক আইনের আশ্রয় নিতে হয়। রাজনৈতিক দাপট ও শুল্কনীতির সাহায্যে ঔপনিবেশিক অর্থনীতির একাধিপত্য চলে। সেই শোষণ ও নিপীড়নের গোড়ায় প্রকারান্তরে আঘাত হেনে দেশীয় শিল্পবাণিজ্যের প্রসারের জন্যে তিনি স্বদেশী আন্দোলনে যুক্ত হন।

শিক্ষা চিন্তা

ইংল্যাণ্ডে থাকার সময়ে উদারনৈতিক মতাদর্শের প্রভাবে রমেশচন্দ্র অনুভব করেন যে স্বদেশের দুঃখমোচন ও দারিদ্র্যক্লিষ্ট মানুষের মুক্তির অন্যতম পথ হল শিক্ষার বিস্তার। বাধ্যতামূলক অবৈতনিক প্রাথমিক শিক্ষার মাধ্যমে দেশের পশ্চাৎপদতার অবসান সম্ভব। গ্রামীণ জীবনের দুর্গতি, জমিদার ও গোমস্তার উৎপীড়ন এবং ম্যালেরিয়া ব্যাধিতে গ্রামবাসীদের উৎসাদন ঘোচাবার অন্যান্য বিধিব্যবস্থার সঙ্গে মাতৃভাষায় শিক্ষাবিস্তারের প্রতি তিনি গুরুত্ব আরোপ করেন। লেফটেন্যাণ্ট গভর্নর জর্জ ক্যাম্বেল পরিকল্পিত গ্রামীণ পাঠশালা শিক্ষা প্রবর্তনের উদ্যমকে সমর্থন করে তিনি বলেন—

> Knowledge is power and nowhere is power more needed than among the villages of Bengal.[৭৯]

প্রাথমিক শিক্ষাব্যবস্থার সম্প্রসারণের ব্যাপারে তিনি যে চিরাচরিত সমস্যাটি প্রত্যক্ষ করেন সেটা হল বিদ্যালয়ে ছেলেদের পাঠানোতে গ্রামীণ অধিবাসীদের অনাগ্রহ। কারণ ছেলেদের চাষবাসের কাজে সহায়তা কিংবা রেশম ও নীলের কারখানায় তখন তাদের কাজে লাগানো হত। গ্রামে বিদ্যালয় স্থাপনকেই লোকে সন্দেহ ও অবিশ্বাসের চোখে দেখত। তাহলেও শিক্ষার উপকারিতা অনুভব করলে গ্রামের লোকেরা নিজেদের স্বার্থেই ছেলেদের বিদ্যালয়ে পাঠাবে বলে তিনি মনে করতেন। তাঁর দ্বিতীয় আশঙ্কা ছিল ছেলেরা লেখাপড়া শিখে নিজেদের পারিবারিক পেশার পরিবর্তে উচ্চতর জীবিকার সন্ধান করবে। কিন্তু সেখানে এমনিতেই প্রচণ্ড বেকার সমস্যা, কর্মসংস্থান না হলে তাদের মনে ব্যর্থতা ও নৈরাশ্য দেখা দেবে। তাঁর মতে সবাই শিক্ষার সুযোগ পেলে এই বৈষম্যের অবকাশ থাকবে না। তাছাড়া কেবল অক্ষরজ্ঞান সম্বল করে শহরে গিয়ে প্রতিযোগিতার সম্মুখীন হওয়া দুষ্কর।

একথাও তিনি অনুভব করেছিলেন যে গ্রামে শিক্ষার প্রসারকে জমিদার ও শিক্ষিত ভদ্রলোক সম্প্রদায় সুনজরে দেখে না। কারণ তাতে গোমস্তাদের হাতে রায়ত ও গ্রামবাসীদের প্রতারণার পথ বন্ধ হয়ে যাবে। ফলে অল্প বেতনে গোমস্তা নিয়োগও চলবে না। সেই কারণে জমিদার পক্ষ থেকে প্রবল বাধা দেখা দেয়। তিনি লক্ষ করেন যে উচ্চ শিক্ষা পেয়ে লোকে ছোটে চাকরির সন্ধানে, সেখানে যদিও বেতনের পরিমাণ অল্প। তাছাড়া সব ধরনের চাকরির ক্ষেত্রই সংকুচিত। তাই তিনি শিক্ষিত ব্যক্তিদের বিকল্প কর্মসংস্থান হিসাবে শিল্প ও কৃষিকর্মে যুক্ত হবার পরামর্শ দেন।

১৮৭০ সালে উচ্চশিক্ষার খাতে সরকারি অনুদান কমিয়ে দেওয়া হয়। রমেশচন্দ্র মন্তব্য করেন যে উচ্চশিক্ষা তথা ইংরেজি শিক্ষার প্রচলন সংকুচিত

করার সরকারি সিদ্ধান্ত আত্মঘাতিতার সামিল। কারণ তিনি দেখেছিলেন যে ইংরেজি শিক্ষিত ব্যক্তিরাই মাতৃভাষার মাধ্যমে শিক্ষাব্যবস্থার সম্প্রসারণে উদ্যোগী হয়েছে। সরকারি অনুদানে তাঁরা যেসব বিদ্যালয় স্থাপন করেন সেখানে মাতৃভাষার উন্নয়ন ঘটে। ইংরেজি ভাষার চর্চা অব্যাহত থাকলে এদেশের ভাষা ও সাহিত্য উন্নত হবে। তিনি এদেশের যুবকদের বিলেতে পাঠাতে চাইতেন যাতে তারা সেখানে সাম্য ও স্বাধীনতার ভাবধারায় অনুপ্রাণিত হতে পারে। কিন্তু সেখানকার সবকিছুকে নির্বিচারে অনুকরণের প্রবণতাকে তিনি নিন্দা করেন। ইংরেজি শিক্ষার মধ্যে দিয়ে স্বদেশের সামাজিক, রাজনৈতিক ও অর্থনৈতিক উন্নয়নই ছিল তাঁর কাম্য।

দেশের অর্থনৈতিক উন্নয়নের জন্যে রমেশচন্দ্র আধুনিক উন্নত প্রণালীতে কৃষিকর্মের উপর বিশেষ গুরুত্ব দেন। তিনি চাইতেন একদল শিক্ষিত কৃষক যারা কৃষিকর্মে বৈজ্ঞানিক কর্মপ্রণালী প্রয়োগে সক্ষম হবে। শিক্ষিত কৃষকেরা নানা ধরনের পরীক্ষানিরীক্ষার মাধ্যমে উপযুক্ত সার, সেচ, যন্ত্রপাতি ইত্যাদির সাহায্যে ভূমির উৎপাদন শক্তি বৃদ্ধি করতে পারবে। কৃষকেরা বারংবার দুর্ভিক্ষের কবল থেকে দেশকে রক্ষার কাজে সহায়ক হবে। অনাবৃষ্টির সময়ে সেচের সুব্যবস্থার কাজ একমাত্র উপযোগী শিক্ষার সাহায্যেই সম্ভব। শিক্ষিত লোকেরা নিভৃত গ্রামাঞ্চলে ছড়িয়ে পড়লে তাঁদের সংস্পর্শে গ্রামবাসীরা আধুনিক দৃষ্টিভঙ্গি, নতুন জীবনধারণ পদ্ধতি, উন্নত যন্ত্রপাতির ব্যবহার ও কর্মকৌশল আয়ত্তের সঙ্গে নিজেদের জীবনযাত্রার মানোন্নয়নের অভিলাষী হবে। সবচেয়ে বড় কথা শিক্ষিত মানুষের সংযোগে কৃষকেরা পুলিশ, জমিদার প্রভৃতি চিরাচরিত নিপীড়কদের হাত থেকে আত্মরক্ষায় সক্ষম হবে।[৫০]

## উপসংহার

দেশ ও বিদেশের জনসমক্ষে ভারতমহিমা তুলে ধরার প্রয়াস যাঁদের সার্থকতা লাভ করে তাঁদের মধ্যে রমেশচন্দ্রের একটি বিশেষ স্থান আছে। তাঁর এই প্রয়াসকে উদ্দীপিত করেছিল একদিকে দেশের পরাধীনতার গ্লানি, আর অন্যদিকে দেশের পূর্বতন ঐতিহ্যের প্রতি দেশবাসীর দৃষ্টি আকর্ষণ করে দেশাত্মবোধ জাগিয়ে তোলার তাগিদ, যাতে দেশ সার্বিক উন্নতির পথে অগ্রসর হতে পারে।

বিলেতে ছাত্রাবস্থা থেকেই সেখানকার সমাজ, সংস্কৃতি ও রাজনীতির প্রতি তাঁর যে অনুরাগ গড়ে উঠেছিল, তারই সংমিশ্রণে তিনি চেয়েছিলেন ভারতীয় আদর্শের নবরূপায়ণ এবং নব মূল্যবোধে দেশের আধুনিকীকরণ। ইংল্যাণ্ডের বিদগ্ধ জনচিত্তে ভারতের প্রাচীন ইতিহাস ও ঐতিহ্য সম্পর্কে অবগতি সৃষ্টির

সঙ্গে যুগপৎ এদেশের অর্থনৈতিক ও প্রশাসনিক দুর্গতির অবসানের জন্যে জনমত গঠনই ছিল তাঁর লক্ষ্য। প্রচেষ্টা ছিল তাঁর সম্পূর্ণ একক ও নিজস্ব। পিছনে কোনো সুস্পষ্ট মতাদর্শ কিংবা সংগঠন ছিল না। তিনি নির্দিষ্ট কোনো শ্রেণী, সম্প্রদায় কিংবা প্রদেশের প্রতিভূ হন নি। তবে সারা দেশের দরিদ্র গ্রামবাসী ও রায়তের দুঃসহ জীবনপ্রসঙ্গ তাঁর লেখায় প্রাধান্য পায়। তাঁর সবচেয়ে বড় বৈশিষ্ট্য ছিল যে যাবতীয় সমস্যার বাস্তবানুগ উপলব্ধির সঙ্গে কার্যকর সমাধানের পথ খোঁজা। তাই তাঁর প্রবণতা ছিল তথ্যাদির পূর্ণ ব্যবহার।

হিন্দু শাস্ত্রগ্রন্থ প্রকাশের পিছনে তাঁর ধর্মীয় আবেগের পরিবর্তে রাজনৈতিক ও সামাজিক উন্নয়নসাধনই ছিল প্রধান। রামমোহন ও বিদ্যাসাগরের মতো তিনিও চেষ্টা করেন শাস্ত্রের নজিরে জাতিভেদ, কুসংস্কার ও নানান অচল প্রথার অবসান। সমকালীন বাংলার সমাজ সংস্কার প্রয়াস তাঁকে প্রভাবিত করেছিল। তিনি ছিলেন মূলত একজন যুক্তিবাদী ও আধুনিক মনোভাব সম্পন্ন ব্যক্তি।

হিন্দুধর্মকে সর্বশ্রেষ্ঠ বলে প্রতিপন্নের অভিপ্রায় তাঁর ছিল না। শাস্ত্রের সাহায্যে সাম্য প্রতিষ্ঠার জন্যে তিনি বেদকেই প্রামাণ্য বলে তুলে ধরেন। বৈদিক আমলে নারীর সমানাধিকার ছিল, এবং সমুদ্রযাত্রা, অসবর্ণ ও বিধবা বিবাহ যে নিষিদ্ধ ছিল না সেসব কথা তিনি প্রতিপন্ন করার প্রয়াসী হন। যাবতীয় শাস্ত্রীয় বিধিনিষেধ বেদোত্তর কালে প্রক্ষিপ্ত হয় বলে তিনি মনে করতেন।

তাঁর রচনাবলী থেকে একথা মনে হওয়া স্বাভাবিক যে তিনি দেশের হিন্দুসমাজকেই তাঁর পাঠক বা শ্রোতৃমণ্ডলী হিসাবে সামনে রেখেছেন। তাঁর ইতিহাসচিন্তায় একদিকে প্রাচীন হিন্দু-ভারত ও অন্যদিকে আধুনিক ব্রিটিশ-ভারত যে পরিমাণে স্থান পেয়েছে সেই অনুপাতে তাঁর আলোচনায় মুসলমান আমলের স্থান খুব অল্প। ভারতীয় সমাজের অবনতির জন্যে তিনি মুসলিম শাসনের সমালোচনা করেছেন, তবে হিন্দু জাতিভেদ প্রথা তাঁর দৃষ্টিতে ছিল বেশি দায়ী। সামাজিক সাম্যের সমর্থক হিসাবে হিন্দুদের জাতিভেদ ও শূদ্রদের প্রতি নিষ্ঠুর আচরণের ফলে তারা যে ক্রমে বৌদ্ধ, মুসলমান ও খ্রীষ্টান ধর্ম গ্রহণ করে সেটা তাঁর মতে ছিল স্বাভাবিক ও সঙ্গত। আকবরের গুণগ্রাহী হলেও শিবাজীর মুসলমান বিরোধটাই তাঁর লেখায় প্রাধান্য পায়। মুসলমান আমলের প্রতি তাঁর সমর্থন ব্রিটিশ শাসনের সমালোচনা সূত্রেই কেবল দেখা যায়। অর্থাৎ মুসলমানেরা বাহিরাগত হলেও কালক্রমে তারা ভারতীয় নেশানেই একীভূত হয়ে যায়। ইংরেজদের মতো এদেশকে শোষণ করে মুসলিম শাসকেরা এদেশের সম্পদ অন্যদেশে পাঠাত না।

রমেশচন্দ্রের লেখায় কিছু কিছু স্ববিরোধ চোখে পড়ে। ভারতীয় গ্রামীণ সমাজে আবহমান কাল ধরে শান্তি ও সাম্য বিরাজ করত বলে তিনি লিখেছেন। অথচ জাতিভেদ ও সাম্যের সহাবস্থান সম্ভব নয়। জমিদারদের অত্যাচারের কথা তিনি নানা প্রসঙ্গেই উল্লেখ করেছেন, আবার ইংরেজ শাসনের সমালোচনা-সূত্রে জমিদার শ্রেণীর প্রতি তাঁর সমর্থন ফুটে ওঠে।

ভারতে ইংরেজ শাসনের সুফল সম্পর্কে তিনি যে উজ্জ্বল চিত্র তুলে ধরেন সেগুলি তাঁর অপরিণত বয়সের রচনা। বয়স বেড়ে যাবার সঙ্গে এবং বিশেষ করে ভারতীয় বলে পদোন্নতি না হওয়ার দরুন সরকারি চাকরি থেকে ইস্তফা দেবার পরে সরকারের সমালোচনা তাঁর লেখনীতে তীব্র হয়ে ওঠে।

তিনি চাইতেন ভারতের সামাজিক ধারা ও প্রয়োজনের সঙ্গে সঙ্গতি বজায় রেখে নতুন রাষ্ট্রকাঠামোর প্রবর্তন, প্রশাসন ও বিচারব্যবস্থার পৃথকীকরণ, প্রতিনিধিত্বমূলক স্বায়ত্বশাসন, গ্রামাঞ্চলে পঞ্চায়েত ব্যবস্থার পত্তন ইত্যাদি বিধিব্যবস্থা। দাবি আদায়ের ব্যাপারে তিনি মডারেট ধারার নরমপন্থী পদ্ধতিতে বিশ্বাস করতেন। নরমপন্থী প্রয়াসের সুফল যে রাতারাতি ফলে না সেবিষয়ে তিনি সজাগ ছিলেন। ধীরে চলনীতির মধ্যে দিয়ে ও ইংরেজের ছত্রছায়ায় তিনি চাইতেন প্রতিনিধিত্বমূলক স্বায়ত্বশাসন। জাতীয় স্বাধীনতার কথা না বললেও বিশ্ব পরিস্থিতি যে ক্রমে প্রতিনিধিত্বমূলক সরকার ও স্বাধীনতার অভিমুখী এবং ভারতও যে একদিন স্বাধীন বিশ্বসভায় স্থান পাবে সে-আশা তাঁর ছিল। স্বাধীনতার ক্ষেত্র প্রস্তুতির জন্যে তিনি চাইতেন সাম্য ও ঐক্যের মানসিকতা। তবে রাষ্ট্রকাঠামো সম্পর্কে তাঁর সুস্পষ্ট মতামত জানা যায় না।

স্বদেশী ও বয়কট আন্দোলনকে তিনি অর্থনৈতিক স্বাধিকারের দিক থেকে সমর্থন করেন। ভারতের অর্থনৈতিক ইতিহাস রচনায় তাঁর বস্তুনিষ্ঠার সঙ্গে জাতীয় আবেগ ফুটে ওঠে। উল্লেখ্য যে সাম্রাজ্যবাদের স্বরূপ বর্ণনায় তাঁর বিচারভঙ্গি ছিল মার্কসীয় দৃষ্টিভঙ্গির সমগোত্রীয়। মার্কসের মতাদর্শ ও মার্কসীয় আন্দোলন সম্পর্কে তাঁর পরিচয়ের কথা জানা যায় না। অর্থনীতি ও প্রশাসনের ব্যাপারে তিনি ইংরেজ সরকারের যতই সমালোচনা করে থাকুন না কেন, অন্যান্য মডারেট নেতাদের মতো তাঁরও সরকারের প্রতি আনুগত্য থাকায় তাঁর সম্পর্কে অনেক বিরূপ মন্তব্য দেখা যায়। তবে তাঁর সময় ও পরিস্থিতির দিক থেকেই তাঁকে দেখা উচিত।

প্রসঙ্গত উল্লেখ্য যে রমেশচন্দ্রের মননশীলতায় ও কর্মজীবনে শ্রীঅরবিন্দ কোনো মৌলিকতা দেখতে পান নি। তিনি রমেশচন্দ্রের প্রতিভায় রানাডে কিংবা সুরেন্দ্রনাথের সংগঠনশক্তি ও বাগ্মিতার অভাব প্রত্যক্ষ করেন, অর্থনীতি চর্চায় গোখলের সমকক্ষতাও তাঁর ছিল না। ঋগ্বেদ, রামায়ণ ও মহাভারতের

অনুবাদ অথবা প্রাচীন ভারতীয় ইতিহাস রচনায় রমেশচন্দ্রের মধ্যে শ্রীঅরবিন্দ একজন সুপটু সাহিত্যিক ও গবেষকের সাক্ষাৎ পান নি। তবে দুর্ভিক্ষ সম্পর্কে কার্জনকে লেখা রমেশচন্দ্রের পত্রাবলী ও ভারতের অর্থনৈতিক ইতিহাস শ্রীঅরবিন্দর দৃষ্টিতে খুবই প্রশংসনীয়। ভারতে ইংল্যান্ডের বাণিজ্যিক ও শুল্কনীতির স্বরূপ রমেশচন্দ্রের লেখার মধ্যে দিয়ে উদ্‌ঘাটনের ফলে বয়কট আন্দোলনে জনসাধারণের মানসিক প্রস্তুতি ঘটে। তার জন্যে শ্রীঅরবিন্দ স্বীকৃতি হিসাবে লিখেছেন যে—

In this one instance it may be said of him that he not only wrote history but created it.[৫১]

বস্তুত মৌলিক পাণ্ডিত্যের কোনো দাবি রমেশচন্দ্রের ছিল না। তাঁর লক্ষ্য ছিল সরল ও সহজ কথায় ভারতের মননশীল ঐতিহ্যকে নতুন ব্যাখ্যা বিশ্লেষণের সাহায্যে দেশ ও বিদেশের উৎসুক মানুষের কাছে তুলে ধরা। সেদিক থেকে তাঁর প্রচেষ্টা নিঃসন্দেহে সার্থকতা লাভ করে।

## উৎস নির্দেশ


১. J. N. Gupta. *Life and work of Romesh Chunder Dutt.* London, 1911, p.394.

২. Quoted in R. C. Dutt. *Romesh Chunder Dutt.* Publication Division, Delhi, 1974, p.170.

৩. Una. "Hindu Philosophy", *Bengal Magazine.* August, 1877.

৪. R. C. Dutt *A history of civilization in ancient India.* V. I, p.198.

৫. Una. "Civilization in ancient India" *Bengal Magazine.* April, 1877.

৬. রমেশচন্দ্র দত্ত : 'প্রবন্ধ সংকলন', ১৯৫৯, পৃ. ৫৭।

৭. Una. *op. cit.*

৮. R. C. Dutt. "Recent investigations into archaic forms of religion", *Calcutta Review.* V. 19, July 1879, p. 11.

৯. R. C. Dutt. *A history of civilization in ancient India.* V. I, p.106.

১০. রমেশচন্দ্র দত্ত : 'প্রবন্ধ সংকলন,' পৃ. ১৯০।

১১. তদেব। পৃ. ৮৭।
১২. R. C. Dutt. *op. cit.* V. 2, p.333.
১৩. Romesh Chunder Dutt. *England and India ; a record of progress during a hundred years* ; 1785-1885. London, 1897. p.117.
১৪. R. C. Dutt. "Modern researches into the origins and early phases of civilization", *Calcutta Review.* 1882, p.132.
১৫. Anon. "Recent investigations into archaic forms of marriage" *Calcutta Review.* V. 68, January 1879, p.57.
১৬. Anon. "Recent investigations into archaic forms of religion", *Calcutta Review.* V. 69, July 1879, p.11.
১৭. *Ibid.* p.7.
১৮. R. C. Dutt. *The peasantry of Bengal.* 1980, p.14.
১৯. R. C. Dutt "The aboriginal element in the population of Bengal", *Calcutta Review.* V. 75, October 1882, p.236.
২০. Arcydae. "The past and future of Bengal", *Bengal Magazine.* January 1883, p. 231.
২১. R. C. Dutt. The *Peasantry of Bengal.* pp. 133-4
২২. *Ibid.*
২৩. Arcydae. *op. cit.*
২৪. R. C. Dutt. *Three years in Europe* (being extracts from letter sent from Europe) By a Hindu. p.14.
২৫. R. C. Dutt. *England and India.* p.123.
২৬. R. C. Dutt. The *Peasantry of Bengal.* pp.62, 137.
২৭. R. C. Dutt. *Speeches and Papers on Indian Questions.* Calcutta, 1902. p.144
২৮. *Ibid.* p.147.
২৯. *Ibid.* p.145.
৩০. R. C. Dutt. The *Peasantry of Bengal.* p. 88.
৩১. *Ibid.* p.139.
৩২. *Ibid.* p. 140.

৩৩. *Ibid.* p.136.
৩৪. *Ibid.* p.137.
৩৫. *Ibid.* pp. 139-140.
৩৬. *Ibid.* pp. 21, 42.
৩৭. *Ibid.* p. 63.
৩৮. *Ibid.* pp. 3, 41.
৩৯. রমেশচন্দ্র দত্ত : 'প্রবন্ধ সংকলন', পৃ.৭৬-৮৫।
৪০. R. C. Dutt. The *Peasantry of Bengal.* p.144.
৪১. *Ibid.* p.145.
৪২. রমেশচন্দ্র দত্ত : 'প্রবন্ধ সংকলন' পৃ.৭৯-৮৫।
৪৩. তদেব। পৃ.৬৬-৭৫।
৪৪. R. C. Dutt. *The Economic History of India* (1757-1837). Publication Division, Delhi, V.1, p.276.
৪৫. *Ibid.*
৪৬. R. C. Dutt. The *Peasantry of Bengal.* pp.96-98.
৪৭. Quoted in Dutt. *Romesh Chunder Dutt.* p.244.
৪৮. Quoted in *Ibid.* p.62.
৪৯. Arcydae. "The village population of Bengal", *Bengal Magazine.* V. 1, November 1872, p.159.
৫০. R. C. Dutt. The *Peasantry of Bengal.* pp.141-3, 176-7.
৫১. Sri Aurobindo. *Bankim-Tilak-Dayananda.* Pondicherry 1970, p.48.

## ব্রজেন্দ্রনাথ শীল ॥ ১৮৬৪—১৯৩৮

আধুনিক ভারতের মননজীবনে ব্রজেন্দ্রনাথ একজন অসামান্য ব্যক্তি; অনেকের দৃষ্টিতে তিনি ছিলেন এক চলমান বিশ্বকোষ বিশেষ। ইউরোপে অষ্টাদশ শতকের বুদ্ধিবিভাসিত আন্দোলনের মনীষীদের মতো তিনিও চাইতেন জ্ঞানরাজ্যের সমস্ত বিষয়ে অবগাহন। প্রসঙ্গত তাঁর দুটি উক্তি স্মরণীয়—"I have taken all knowledge for my province" এবং "I am a man and nothing human is alien to me"[১] বিজ্ঞান, সমাজবিজ্ঞান ও মানবিক বিদ্যার বহুবিধ শাখাপ্রশাখার সমন্বিত জ্ঞানের অধিকারী ব্রজেন্দ্রনাথ ছিলেন যথার্থই একজন দর্শনবিদ।

রাজনৈতিক আন্দোলনে ব্রজেন্দ্রনাথ সরাসরি কখনও যোগ দেন নি বটে, তবে তাঁর চিন্তায় অনুপ্রাণিত হয়েছিলেন বিপিনচন্দ্র, চিত্তরঞ্জন প্রমুখ দেশনায়কেরা। বিবেকানন্দ, রবীন্দ্রনাথ, আশুতোষ মুখোপাধ্যায়, প্রফুল্লচন্দ্র রায় প্রমুখের কাছে তিনি ছিলেন একজন বন্ধু ও পরামর্শদাতা। অন্যদিকে দেশবিদেশের দার্শনিক ও পণ্ডিতমহলে তাঁর সম্পর্কে এক ব্যাপক প্রশস্তি দেখা যেত একজন দর্শনগুরু হিসাবে। অক্সফোর্ড বিশ্ববিদ্যালয়ের উপাচার্য মাইকেল স্যাড্‌লার ব্রজেন্দ্রনাথ সম্বন্ধে লিখেছিলেন—

> May one of his pupils (for pupil I was during the year 1917-19 and shall always revere him as one of my gurus) express in a few words of love and admiration···He was indeed a guide, philoospher and friend to me.[২]

ব্রজেন্দ্রনাথের জন্ম উত্তর কলকাতার হেদুয়া অঞ্চলে। শৈশবে পিতৃহীন হয়ে পড়ায় ছাত্রজীবন তাঁর আর্থিক দুর্বিপাকে কাটে। পাঠশালার লেখাপড়া সাঙ্গ করে স্থানীয় জেনারল অ্যাসেমব্লিস ইনস্টিটিউশনের বিদ্যালয় ও কলেজে পড়াশোনা করেন। কলেজে পড়ার সময়ে গণিতে তাঁর পারদর্শিতার খ্যাতি ছড়িয়ে পড়ে। বি. এ পাশ করার পরে তাঁকে ঐ কলেজের অধ্যাপক পদে নিয়োগ করা হয়। ঘটনাটি নিয়মের ব্যতিক্রম এবং আশ্চর্যেরও বটে। গণিত অথবা দর্শন, কোন্ বিষয়ে তাঁর এম. এ. পড়া উচিত— তাই নিয়ে যখন ব্রজেন্দ্রনাথের শিক্ষকেরা জল্পনাকল্পনায় ব্যস্ত, তখন দেখা যায় তিনি জীববিদ্যা ও নৃতত্ত্বের গভীরে অধ্যয়নে মগ্ন। শেষাবধি ব্রজেন্দ্রনাথ দর্শনে এম. এ. পড়া শুরু করেন এবং পরীক্ষায় চমকপ্রদ সাফল্য দেখান। এরপর শুরু হয় তাঁর শিক্ষকতার জীবন। প্রথমে কলকাতার সিটি কলেজে, অধ্যাপনার বিষয় কিন্তু ইংরেজি ভাষা ও সাহিত্য। পরের বছরে তাঁকে দেখা যায় নাগপুর

মরিস কলেজে, প্রথমে অধ্যাপক এবং পরে অধ্যক্ষের দায়িত্বে। বছর তিনেক সেখানে কাটিয়ে তিনি চলে আসেন বহরমপুর কৃষ্ণনাথ কলেজের অধ্যক্ষপদে (১৮৮৭-৯৭)। এইসময়ে তাঁর মুখ্য কাজ ছিল হেগেলীয় দর্শনের পুনর্মূল্যায়ন। অন্যান্য বিষয়ের মধ্যে সাহিত্যচর্চায় তিনি সমধিক ব্যস্ত থাকতেন। ইতিমধ্যে 'ক্যালকাটা রিভিউ' পত্রিকায় তাঁর—"দি নিও রোমাণ্টিক মুভমেণ্ট ইন লিটরেচার" নামে একটি প্রবন্ধ ধারাবাহিকভাবে প্রকাশিত হয় (১৮৯০-৯১)। সাহিত্য, দর্শন, ধর্ম ইত্যাদির তুলনামূলক আলোচনা-পদ্ধতি ছিল প্রবন্ধটির বৈশিষ্ট্য। সেটি পরে তাঁর 'নিউ এসেস ইন ক্রিটিসিজ্ম' (১৯০৩) গ্রন্থে অন্তর্ভুক্ত হয়েছিল। উক্ত প্রবন্ধ ছাড়াও গ্রন্থটির অপর পরিচ্ছেদে 'কীট্স: মাইণ্ড অ্যাণ্ড আর্ট: এ স্টাডি' নামে আর একটি প্রবন্ধ সংযুক্ত হয়। হেগেলের সাহিত্যতত্ত্বের ভিত্তিতে ব্রজেন্দ্রনাথ ভারত ও ইউরোপের বিভিন্ন সাহিত্যের তুলনামূলক আলোচনা করেন। বাংলাসাহিত্যে নব্যরোমাণ্টিক আন্দোলনের প্রভাব সম্পর্কে আলোচনা সেদিনের প্রেক্ষাপটে ছিল যথেষ্ট তাৎপর্যপূর্ণ।

ছাত্রজীবন থেকে ব্রজেন্দ্রনাথের মানসিক প্রবণতা অদ্বৈত বেদান্ত, হেগেলের দ্বন্দ্বমূলক পরমতত্ত্ব এবং ফরাসি বিপ্লবের সাম্য-মৈত্রী-স্বাধীনতার আবেগমণ্ডিত ত্রিবিধ ধারায় গঠিত হয়ে ওঠে। ছাত্রজীবনে তাঁর সহপাঠী ছিলেন নরেন্দ্রনাথ দত্ত (বিবেকানন্দ)। উভয়ে একসঙ্গে ব্রাহ্মসমাজে যাতায়াত করতেন। ব্রজেন্দ্রনাথ ব্রাহ্মধর্মে দীক্ষা নেন। যুক্তিবাদী নরেন্দ্রনাথ মানসিক টানাপোড়েনে বিচলিত হয়ে পড়লে বন্ধু ব্রজেন্দ্রনাথ তাঁর চিত্তচাঞ্চল্য নিবারণ করতেন। তাই রামকৃষ্ণের কাছে নরেন্দ্রনাথের দীক্ষা ব্রজেন্দ্রনাথকে বিস্ময়াভিভূত করে। তিনি লিখেছেন—

> The Spectacle of a born iconoclast and free thinker like Vivekananda, a creative and dominating intelligence, a tamer of souls himself, caught in the meshes of what appeared to be an uncouth supernatural mysticism was a riddle which my philosophy of Pure Reason could scarcely read at the time.[৩]

ব্রজেন্দ্রনাথের সর্ববিষয়ে পাণ্ডিত্যের খ্যাতি কুচবিহারের মহারাজা নৃপেন্দ্রনারায়ণকে আকৃষ্ট করেছিল। তাঁর আহ্বানে ব্রজেন্দ্রনাথ কুচবিহার ভিক্টোরিয়া কলেজের অধ্যক্ষপদ গ্রহণ করেন (১৮৯৭-১৯১২)। ঐ পদে নিযুক্তদের মধ্যে তিনি ছিলেন প্রথম ভারতীয়। তখন সেখানে এম. এ. ও আইন পড়ানো হত। সেখানকার পাঠক্রমের নানা পরিবর্তন ঘটে ব্রজেন্দ্রনাথের উদ্যমে। তাঁর কাছে ১৮৯৯ সালে রোমে ওরিয়েণ্টালিস্ট কংগ্রেসে যোগদানের আমন্ত্রণ আসে।

মহারাজার আগ্রহে ব্রজেন্দ্রনাথের রোম কংগ্রেসে যোগ দেবার যাবতীয় ব্যবস্থা করে দেওয়া হয়। সেখানে তিনি চারটি প্রবন্ধ উপস্থাপিত করেছিলেন। রোম যাত্রার আগে ব্রজেন্দ্রনাথ তাঁর 'বৈষ্ণবইজম্ অ্যান্ড ক্রিসটিয়ানিটি' বইটি লেখার কাজে ব্যস্ত ছিলেন। বইটির মূল বিষয় ছিল তুলনামূলক দর্শন ও বিশ্বজনীন সংস্কৃতির ইতিহাস। মানবমনের ইতিহাস বিশ্লেষণে প্রচলিত বৈজ্ঞানিক পদ্ধতিকে তিনি ত্রুটিপূর্ণ বলে অভিযোগ করেন। হেগেলের ইতিহাসচিন্তা ও স্পেনসারের জৈব বিবর্তনের নিরিখে বৈচিত্র্যময় প্রকৃতির স্বরূপ বিশ্লেষণের প্রয়াস তাঁর কাছে ভ্রান্ত বলে মনে হয়।

১৯০২ সালে লর্ড কার্জন দেশের বিশ্ববিদ্যালয়গুলির কার্যধারা ও শিক্ষাক্রমের মূল্যায়ন ও সংস্কারসাধনের জন্যে বিশেষজ্ঞদের নিয়ে একটি কমিটি গঠন করেন। সদস্য হিসাবে ব্রজেন্দ্রনাথ তাতে মনোনীত হন। সেই সময়ে বিপিনচন্দ্র পালের 'নিউ ইণ্ডিয়া' পত্রিকায় বিশ্ববিদ্যালয় পরিচালনা সম্পর্কে ব্রজেন্দ্রনাথের কয়েকটি প্রবন্ধ প্রকাশিত হয়েছিল। একই সময়ে অন্যান্য উল্লেখযোগ্য রচনার মধ্যে সতীশচন্দ্রের 'ডন' পত্রিকায় প্রকাশিত একটি প্রবন্ধে ব্রজেন্দ্রনাথ রামমোহন সম্পর্কে আলোচনার এক নতুন দৃষ্টিভঙ্গির সূত্রপাত করেন। রামমোহনের চিন্তায় বিশ্বজনীন মানবতন্ত্রী আদর্শের এক অভিনব ব্যাখ্যা তিনি তুলে ধরেন। ডন সোসাইটিতে তাঁকে ঘিরে সেই সময়ে এক বিদ্বৎমণ্ডলী গড়ে উঠেছিল।

স্বাস্থ্যের তাগিদে ব্রজেন্দ্রনাথ দ্বিতীয়বার ইউরোপ যান ১৯০৫ সালে। তখন বহু পণ্ডিত ও মনীষীর সঙ্গে তাঁর সাক্ষাৎ পরিচয় ঘটে। ১৯১১ সালে লণ্ডনে ইউনিভার্সাল রেসেস কংগ্রেস প্রথম অনুষ্ঠিত হয়। প্রারম্ভিক ভাষণ দিয়েছিলেন ব্রজেন্দ্রনাথ। ভাষণে নৃতত্ত্ব, সমাজতত্ত্ব ও রাষ্ট্রদর্শনে তাঁর নানাবিধ মৌলিক চিন্তাভাবনা প্রকাশ পায়। মহারাজার আকস্মিক মৃত্যুর ফলে ১৯১২ সালে তাঁকে কুচবিহার ছেড়ে চলে আসতে হয়। উপাচার্য আশুতোষ মুখোপাধ্যায়ের অনুরোধে ব্রজেন্দ্রনাথ কলকাতা বিশ্ববিদ্যালয়ে পঞ্চম জর্জ অধ্যাপকপদে যোগ দেন। বিশ্ববিদ্যালয়ের উন্নয়নমূলক নানা বিষয়ে ব্রজেন্দ্রনাথের তীক্ষ্ম বুদ্ধি ও অভিজ্ঞতাকে আশুতোষ কাজে লাগিয়েছিলেন। কলকাতা বিশ্ববিদ্যালয় কমিশনের (স্যাডলার) কয়েক খণ্ডে প্রকাশিত প্রতিবেদনে ব্রজেন্দ্রনাথের বহু মূল্যবান অভিমতের পরিচয় পাওয়া যায়।

১৯১৫ সালে লণ্ডন থেকে ব্রজেন্দ্রনাথের 'দ্য পজিটিভ সায়েন্সেস অফ দ্য এইন্শ্যন্ট্ হিন্দুস' গ্রন্থটি প্রকাশিত হয়। ভারতের প্রাচীন দর্শন সমূহে নানাবিধ বৈজ্ঞানিক বিচার পদ্ধতি কি পরিমাণে প্রতিফলিত হয় সেটাই ছিল উল্লিখিত বইটির মূল বিষয়। আচার্য প্রফুল্লচন্দ্র রায়ের

'হিন্দু কেমিস্ট্রি' গ্রন্থে অনুরূপ বিষয়ে ব্রজেন্দ্রনাথের একটি প্রবন্ধ সংযোজিত হয়।

১৯২১ সালে ব্রজেন্দ্রনাথের কর্মবহুল জীবনে এক নতুন অধ্যায় সূচিত হয়। সেই বছরে মহীশূরের দেওয়ান মীর্জা ইসমাইলের আগ্রহে তিনি মহীশূর বিশ্ববিদ্যালয়ের উপাচার্যের পদে যোগদান করেন এবং তখন থেকে বছর দশেক তাঁর মহীশূরে কাটে। রবীন্দ্রনাথের সঙ্গে ব্রজেন্দ্রনাথের বিশেষ সৌহার্দ ছিল। কবিগুরুর আহ্বানে ১৯২১ সালে বিশ্বভারতীর প্রতিষ্ঠা-উৎসবে তিনি সভাপতিত্ব করেন। উৎসবে প্রদত্ত তাঁর সেদিনের ভাষণ রাষ্ট্রবিজ্ঞানের দিক থেকে বিশেষ মূল্যবান।

মহীশূরের রাজদরবারে ব্রজেন্দ্রনাথ বিশেষ প্রতিষ্ঠা অর্জন করেছিলেন। রাজ্যের সাংবিধানিক সংস্কার ও উন্নতির জন্যে একটি কমিটি গঠিত হয়েছিল। সেটির সভাপতিপদে ব্রজেন্দ্রনাথ মনোনীত হন। কমিটির প্রতিবেদন 'কনস্টিটিউশনাল ডেভলাপমেণ্ট ইন মাইশোর' নামে পুস্তকাকারে প্রকাশিত হয়। তাতে তাঁর রাষ্ট্রচিন্তায় আধুনিক দৃষ্টিভঙ্গি ও দূরদর্শিতার পরিচয় পাওয়া যায়। মহীশূর রাজ্যের আইন সভায় তিনি একজন সদস্য ছিলেন। মহীশূরে থাকতে তাঁর বহুবিধ রচনার একটিতে তিনি দাক্ষিণাত্যের সংস্কৃতি ও ঐতিহাসিক ধারার নতুন মূল্যায়ন করেছিলেন। সেইসময়ে লিখিত 'সিলেবাস অফ ইণ্ডিয়ান ফিলজফি' গ্রন্থে ভারতীয় দর্শনের পাঠক্রম ও গবেষণা সম্পর্কে ব্রজেন্দ্রনাথ অনেক নতুন বিষয় ও পদ্ধতির সন্ধান দেন। রামমোহনের জীবনদর্শন সম্পর্কে ব্রজেন্দ্রনাথ আজীবনকাল উৎসাহী ছিলেন। নগেন্দ্রনাথ চট্টোপাধ্যায়ের লেখা রামমোহন রায়ের জীবনী গ্রন্থে ব্রজেন্দ্রনাথ একটি পরিচ্ছেদ সংযোজন করেন (৩য় সংস্করণ, ১৮৯৭)। ১৯২৪ সালে বাঙ্গালোরে রামমোহন সম্পর্কে প্রদত্ত তাঁর একটি ভাষণ 'রামমোহন দ্য ইউনিভার্সাল ম্যান' নামে পুস্তিকাকারে প্রকাশিত হয়। শ্রীরামকৃষ্ণ জন্মশতবার্ষিকী উপলক্ষে ১৯৩৭ সালে কলকাতায় অনুষ্ঠিত পার্লামেণ্ট অফ রিলিজিয়ানস-এর উদ্বোধক ছিলেন ব্রজেন্দ্রনাথ। বহুভাষাবিদ ব্রজেন্দ্রনাথ দর্শন, বিজ্ঞান, সমাজতত্ত্ব ও রাষ্ট্রচিন্তার বিভিন্ন ধারায় অবগাহনের সঙ্গে সাহিত্য, শিল্প, সঙ্গীত ও কাব্যজগতেও সমধিক বিচরণ করতেন। দর্শন ও ইতিহাসে নিজের মৌল চিন্তা ও দৃষ্টিভঙ্গিকে তিনি রূপক কাব্যের আকারে 'দ্য কোয়েস্ট ইট্যারনল' (১৯৩৬) গ্রন্থে উপস্থাপিত করেছেন। গ্রন্থটিকে একটি মহাকাব্য বলা চলে। ব্রজেন্দ্রনাথের লেখা গ্রন্থের সংখ্যা ছ'সাতটির বেশি নয়। অবশ্য পত্রপত্রিকা, প্রতিবেদন প্রভৃতিতে তাঁর বিভিন্ন বিষয়ে অনেক প্রবন্ধ প্রকাশিত হয়। তাঁর অসমাপ্ত আত্মজীবনী প্রকাশিত হয় নি।

দ র্শ ন চি স্তা র প রি প্রে ক্ষি ত

জীবনের প্রথম দিকে ব্রজেন্দ্রনাথের দার্শনিক দৃষ্টিভঙ্গি হেগেলের দ্বন্দ্বমূলক পরব্রহ্মের চিন্তা এবং অদ্বৈত বেদান্তের পরিমিশ্রণে গড়ে উঠেছিল। অচিরেই তিনি উপলব্ধি করেন যে—

> Hegel's view of historic development as a unilinear series, a position to which his dialectic of the categories commits him, can no longer be maintained.[৭]

তিনি কোঁৎ-এর দৃষ্টবাদে প্রভাবিত হয়েছিলেন। আগেই আলোচিত হয়েছে যে বাঙালির সমকালীন মননজগতে তখন কোঁৎ-এর ছিল বিশেষ প্রভাব। ব্রজেন্দ্রনাথের পিতা মহেন্দ্রনাথও ছিলেন কোঁৎ-এর অনুরাগী। কোঁৎ-এর দৃষ্টবাদ বৈজ্ঞানিক বিচারপদ্ধতির উপর স্থাপিত। এবং ব্রজেন্দ্রনাথের দৃষ্টিতে দর্শন ও বিজ্ঞানের মধ্যে কোনো প্রভেদ নেই।

দর্শন ও বিজ্ঞানের সম্পর্ক প্রসঙ্গে তিনি মনে করতেন যে বিজ্ঞানীরা আবিষ্কার ও উদ্ভাবনার কাজে সম্পূর্ণ স্বাধীন, কিন্তু দার্শনিকেরা বিশেষ করে যাঁরা বিশ্বজনীন হতে চান, তাঁদের সেই স্বাধীনতা নেই। কারণ চূড়ান্ত কোনো দর্শনতত্ত্বে উপনীত হতে গেলে তার ঝুঁকি থাকে বিস্তর। জ্ঞানরাজ্যের তথা বিজ্ঞানজগতের সমন্বিত জ্ঞানের সাহায্যেই কেবল দর্শনতত্ত্বে অগ্রসর হওয়া সম্ভব। কথাটা তিনি নিজের দিকে তাকিয়েই ব্যক্ত করেন, এইজন্যে যে জ্ঞানবিজ্ঞানের নিয়ত প্রসারের ফলে নিজস্ব কোনো দর্শনতত্ত্ব রচনার কাজে তিনি সদাই দ্বিধাগ্রস্ত ছিলেন। তাই দার্শনিক চিন্তাভাবনা তাঁর বিশেষ লিপিবদ্ধ হয় নি। দর্শনতত্ত্ব রচনা সম্পর্কে তাঁর স্পষ্ট বক্তব্য ছিল যে—

> ...there must be in the end scientific generalisations which embrace the whole field of knowledge and reality.[৮]

গবেষণা ও বাস্তবানুগ দৃষ্টিভঙ্গির সাহায্যে ব্রজেন্দ্রনাথই সম্ভবত প্রথম দেখাতে চেষ্টা করেন যে ভারতের প্রাচীন মনন ও সাধনায় বৈজ্ঞানিক পদ্ধতি প্রয়োগের প্রচলন ছিল। 'দ্য পজিটিভ সায়েন্সেস অফ দি এইনশন্ট্ হিন্দুস' (১৯১৫) গ্রন্থে তিনি প্রাকৃতিক রহস্যভেদে প্রাচীন ভারতে বিজ্ঞানচর্চার কথা সবিস্তারে আলোচনা করেছেন। তিনি কোনো অন্ধ স্বাদেশিকতা ও হীনমন্য আবেগকে প্রশ্রয় দেন নি। ন্যায়দর্শনের কথা উল্লেখ করে তিনি বলেছেন যে তাতে কার্যকারণ বিশ্লেষণে কেবল সূক্ষ্ম যুক্তিজালই বিস্তার করা হয় নি। বরং তাতে আরোহী পদ্ধতিতে (inductive) প্রমাণ, পর্যবেক্ষণ ও প্রত্যক্ষ অভিজ্ঞতার ভিত্তিতে সাধারণ সিদ্ধান্তে পৌঁছনর প্রয়াস লক্ষ করা যায়। তবে গবেষণা ও আবিষ্কারের তথ্যাদি সেইসময়ে যথাযথভাবে লিপিবদ্ধ করা

হত না বলে চিন্তার ধারাবাহিকতা ও পারম্পর্য অনুধাবন করা আজকের দিনে অসুবিধাজনক। প্রাচীন ভারতের চিকিৎসা শাস্ত্র ও ভাষাতত্ত্বের পিছনে যুক্তিশাস্ত্রের বিজ্ঞানসম্মত প্রয়োগপদ্ধতির যে যথেষ্ট প্রচলন ছিল সেকথা 'চরক সংহিতা' কিংবা 'পতঞ্জলির' মহাভাষ্য প্রভৃতি গ্রন্থে দেখতে পাওয়া যায়। সাংখ্যদর্শনের ভিতর প্রাকৃতিক বিবর্তনের কল্পিত বর্ণনাকে গুরুত্ব না দিয়ে তাতে পদার্থবিদ্যার ভিত্তিতে উপনীত বিশ্বতত্ত্বের প্রতি ব্রজেন্দ্রনাথ দৃষ্টি আকর্ষণ করেন।[৬]

ইতিহাস, বিজ্ঞান, ভাষা প্রভৃতি যাবতীয় বিষয়ের দর্শনকে সমন্বিত করে তিনি একটি synthetic philosophy গড়ে তোলার পরিকল্পনা করেছিলেন বলে তাঁর কোনো কোনো অনুরাগী উল্লেখ করেছেন। কিন্তু তার কোনো লিখিত বক্তব্য তিনি রেখে যান নি। 'বৈষ্ণবইজম অ্যান্ড ক্রিসটিয়ানিটি (১৯১২) গ্রন্থে ব্রজেন্দ্রনাথ প্রচলিত দৃষ্টিভঙ্গি থেকে স্বতন্ত্র ধারায় সংস্কৃতির পুনর্মূল্যায়ন এবং এক বিশ্বসংস্কৃতির মানসিকতা সৃষ্টির প্রস্তাবনা করেন। ভারতীয় দর্শনের পরব্রহ্ম তত্ত্বেই তিনি বিশ্বসংস্কৃতির ভাবভূমি করতে চেয়েছিলেন। তিনি মনে করতেন যে হিন্দুদের speculative চিন্তার আবেগ, অধিবিদ্যার ক্ষমতা এবং পরব্রহ্মের তত্ত্ব ইউরোপীয় দর্শনের ধমনীতে নতুন রক্তপ্রবাহ ও নিশ্চলতায় গতিসঞ্চার করতে সক্ষম। কারণ তাঁর কথায়—

> The Hindu sees the species in the individual, the essence in the appearance, the intelligence in the intelligible, the ideal in the real. Above all, he has a sense of cosmic unity, which enables him to see the whole in part, and connected with this is the Hindu's supreme gift of unifying thought and life, speculation and practice, philosophy and religion.[৭]

উল্লিখিত বক্তব্য থেকে স্পষ্টই বোঝা যায় যে ব্রজেন্দ্রনাথ শেষাবধি ভারতীয় অতীন্দ্রিয় ভাবধারাকেই আশ্রয় করেছিলেন। প্রথম জীবনে তিনি ঈশ্বরবিমুক্ত ধর্ম অর্থাৎ ঈশ্বরকে বাদ দিয়ে মানবতন্ত্রী চিন্তায় উৎসাহী ছিলেন। ব্যক্তিগত অমরত্বের পরিবর্তে মানবজাতির মহান ভবিষ্যৎই ছিল তাঁর কাছে কাম্য। সহসা মানসিক দিক পরিবর্তনের কারণ সম্পর্কে নিজেই বলেছেন যে একসময়ে তিনি যখন গুরুতর অসুখে আক্রান্ত হয়ে পড়েন তখনই তাঁর মনে এক পরিবর্তন সূচিত হয়। তিনি দীর্ঘকাল এক মানসিক দোটানায় ভোগেন। একদিকে নাস্তিক্যবাদমণ্ডিত অজ্ঞাবাদ, অন্যদিকে আস্তিক্যচিন্তা।

পরিশেষে আস্তিক্যচিন্তাই তাঁর মনকে জয় করে। তার স্বরূপ সম্পর্কে তিনি লিখেছেন—

> My condition at this time had no doubt some deep affinity with the experiences of the mystic and the saint, but it was not on the theistic lines that my spiritual experience developed at the time.[৮]

উক্ত মানসিক পটপরিবর্তনের ফলে ব্রজেন্দ্রনাথের মনে যে নতুন প্রত্যয় দানা বাঁধে তার মর্মকথা হল মানুষের মাঝারে জগৎ এবং জগৎ মাঝারে মানুষের অবস্থিতি। জগৎ ও ঈশ্বর ক্ষুদ্রাকারে মানুষের মধ্যেই নিহিত। এই দৃষ্টিতে মানুষ দূরান্তর থেকে উপনীত কোনো আগন্তুক নয়, কিংবা নিছক প্রকৃতির দাস অথবা ব্যাখ্যাতা মাত্র নয়। বরং মানুষকে বিশ্বের অবিচ্ছেদ্য অঙ্গ বলা চলে এবং সে মহাবিশ্বের ক্রমিক আত্মপ্রকাশের সর্বশেষ নিদর্শন। এখানে ব্রজেন্দ্রনাথ তাঁর বৈশ্বিক মানবতার মধ্যে একটি অভিনব নৃতাত্ত্বিক ব্যঞ্জনা দেবার চেষ্টা করেছেন, যার পিছনে তাঁর অতীন্দ্রিয় মনোভঙ্গি প্রকাশ পেয়েছে। মানুষের নিরন্তর দুঃখকষ্টে তাঁর মনে জগৎ সম্পর্কে এক নতুন ভাবের উদয় হয়, তিনি সেটাকে স্বয়ং ঈশ্বরের যাতনা বলে উপলব্ধি করেন; বস্তুত সেটা খ্রীষ্টধর্মেরই মর্মকথা। তিনি ভগবানকে দুঃখময়রূপে কল্পনা করেন, যিনি তাঁর সৃষ্ট প্রাণীদের দুঃখের ভাগী ও তাদের বেদনার সাথী।[৯]

## ইতিহাসচিন্তা

হেগেলের প্রভাব ব্রজেন্দ্রনাথ কিভাবে কাটিয়ে উঠেছিলেন সে-প্রসঙ্গ এর আগের অংশে উল্লেখ করা হয়েছে। হেগেলের প্রভাবাধীনে ইতিহাসকে তিনি দেখতেন বিশ্বচেতনার (universal reason) ক্রমিক উন্মোচনের মাধ্যমে মানবাত্মার মুক্তি হিসাবে। পরে মানসিক পরিবর্তনের ফলে হেগেলের বিশ্ব-বিবর্তনের বিশ্লেষণে তিনি আর সায় দিতে পারেন নি। তাঁর কথায়—

> the Hegelian conceives the history of civilisation as a single line of progress which, in realising the successive stages of the Absolute Idea, flows continuously from one race or nation to another, each representing a single phase of the Absolute, a single moment in the dialectic process. This punctual conception of races and this linear view of development are essentially false.[১০]

ব্রজেন্দ্রনাথের দৃষ্টিতে মিশর, ব্যাবিলন, গ্রীস, রোম, ভারত, চীন ও জাপানের সাংস্কৃতিক বিবর্তন একই সূত্রে গ্রথিত হয় নি. উৎপত্তি ও বিকাশে সেগুলি স্বাধীন ও স্বতন্ত্র। বিশ্বের ইতিহাস ধারা অখণ্ড নয় এবং বিভিন্ন খণ্ড ধারাকে একরৈখিকসূত্রে বিবর্তিত বলে মনে করা ভুল।

অবশ্য উৎপত্তি ও বিকাশ স্বাধীনভাবে হলেও বিভিন্ন দেশের সভ্যতা ও সাংস্কৃতিক ধারার নিচে অন্তঃসলিলা একটি বিশ্বজনীন ফল্গুধারা (emanent world movement) প্রবহমান, যার সঙ্গে সকল ধারাই স্বাধীন আকার ও প্রকারসহ যুক্ত। ব্রজেন্দ্রনাথ বিশ্বজনীন সেই যুক্তধারায় দ্বান্দ্বিক প্রক্রিয়া প্রয়োগ করতে বলেন, যাতে সেগুলির নিজস্ব প্রকারবৈশিষ্ট্য ও সমন্বয়ী ভাবের পিছনে বিদ্যমান স্বতন্ত্র নিয়ন্ত্রণবিধি সমূহের সন্ধান পাওয়া যায়। বিজ্ঞান ও ইতিহাসের সঠিক প্রয়োগ ও বিশ্লেষণের সাহায্যে তিনি বিচ্ছিন্ন ও বৈচিত্র্যময় বিভিন্ন সভ্যতার মাঝে বিশ্বজনীন মানবতার ঐকতান সৃষ্টির অভিলাষ পোষণ করতেন। গাণিতিকসূত্রে বিজ্ঞানের বিভিন্ন শাখার সমন্বিত দৃষ্টিতে তাঁর সুস্পষ্ট অভিমত ছিল যে—

> ...history is susceptible of a like treatment, with the aid of statistics, scientific generalisations and philosophic ground principles...to represent not only the entire movement of history, but also the history of particular movements.[১১]

সামাজিক বিবর্তন সম্পর্কে হার্বার্ট স্পেনসারের বিচারপন্থীতকেও ব্রজেন্দ্রনাথ মেনে নিতে পারেন নি। জীববিজ্ঞানের নিরিখে স্পেনসারের ইতিহাস বিশ্লেষণ তাঁর কাছে অনৈতিহাসিক বলে অনুভূত হয়। বৈচিত্র্যময় জীব ও প্রকৃতিকে একই ছাঁচে ব্যাখ্যার প্রয়াসকে তিনি অতিসরলীকৃত এবং অবাস্তব বলে খণ্ডন করেন।

ব্রজেন্দ্রনাথের ইতিহাসচিন্তা 'দা কোয়েস্ট ইট্যারনল' (১৯৩৬) নামে তাঁর একটি রূপক কাব্যগ্রন্থে প্রতিফলিত হয়েছে। দান্তের 'ডিভাইন কমেডি' ও গ্যয়টের 'ফাউস্ত' গ্রন্থের সঙ্গে সেটির সাদৃশ্য দেখা যায়। কল্পনার আশ্রয়ে লেখা হলেও ইতিহাসের বিভিন্ন পর্বের দৃশ্য গ্রন্থটির তিনটি অধ্যায়ে উপস্থাপিত হয়েছে, যথা প্রাচীন, মধ্য ও আধুনিক কাল। বিশ্ব ইতিহাসের সাংস্কৃতিক বিবর্তনের সাংকেতিক বিবরণ এবং বিভিন্ন পর্বের কালোপযোগী আদর্শের চিত্র উক্ত চিরন্তনী সন্ধানের তিনটি পর্যায়ে দেখতে পাওয়া যায়। পর্বান্তরে আদর্শের উত্তরণ ও রূপান্তরের কার্যকারণ ব্যাখ্যা ব্রজেন্দ্রনাথের ইতিহাস সম্পৃক্ত দৃষ্টি-ভঙ্গির পরিচয় দেয়। কালান্তরে নানা দেশ ও জাতির সাংস্কৃতিক ইতিহাস থেকে সংগৃহীত উপাদানের সাহায্যে উল্লিখিত তিনটি পর্বের আদর্শ তিনি কল্পনা করেছিলেন।

প্রাচীন পর্বের আদর্শটি কাব্যিক আকারে প্রাচ্য ও প্রতীচ্যের বিশেষ করে ভারত ও গ্রীসের সাংস্কৃতিক ধারার মিশ্রণে রচিত। ভারত ও গ্রীসের মিশ্রিত সাংস্কৃতিক রূপটিকে তিনি বিশ্বের প্রাচীন সংস্কৃতির প্রতিনিধিত্বমূলক চিত্র হিসাবে কল্পনা করেছেন। তাঁর কল্পিত চিত্রে একজন গ্রীক পুরোহিতকে মন্ত্রোচ্চারণ করতে দেখা যায়, যিনি দীর্ঘকাল ভারতের বিভিন্ন স্থান পরিভ্রমণ করে ভারতীয় দর্শন, পুরাণ, শিল্পশাস্ত্র প্রভৃতি বিষয়ে সম্যক জ্ঞান অর্জন করেছেন। বিশ্বের প্রাচীন সংস্কৃতির অর্ধাঙ্গ গ্রীসের প্রকৃতিবাদ ও বাকি অর্ধাঙ্গ ভারতের সনাতন অতীন্দ্রিয় ভাবধারা এখানে উপস্থাপিত হয়েছে। প্রাচীনকালে যাবতীয় চিরন্তন আবেগের মূলে থাকত রহস্যাবৃত প্রকৃতি কিংবা দিব্যশক্তির অনুভূতি।

মধ্যপর্বে ব্রজেন্দ্রনাথ একজন ভ্রাম্যমাণ বীরযোদ্ধার চরিত্র অঙ্কন করেছেন; তিনি ক্যাথলিক ধর্মের প্রতিভূ নন; তিনি প্লেটোনিক, সীরিয় ও পারস্যের ম্যাজি সম্প্রদায়ের অতীন্দ্রিয় মানবতন্ত্রী ভাবধারায় সমন্বিত ভ্রাতৃত্বের প্রতীক। ইসলামের জাতীয়তাবাদী অভ্যুদয় থেকে এনসাইক্লোপিডিস্টদের কাল অবধি একটি যুক্তিবাদী আদর্শ গড়ে ওঠে, সেটি মধ্যযুগের ক্যাথলিক ধারার পরিপন্থী ছিল। চিরন্তনী সন্ধানের মধ্যপর্বের আদর্শ হল যুক্তিবাদী সংস্কৃতি, কারণ ব্রজেন্দ্রনাথ বিশ্বাস করতেন যে মধ্যযুগের মূল্যবোধ ও প্রবণতার প্রধান উৎস ছিল বিজ্ঞাননির্ভর যুক্তিবাদ। অন্ধবিশ্বাস ও ধর্মীয় আপ্তবাক্যের পরিবর্তে মানুষ ও প্রকৃতি সম্পর্কে যুক্তিনির্ভর সত্যের আদর্শ ছিল মধ্যযুগের বৈশিষ্ট্য।

চিরন্তনী সন্ধানের তৃতীয় অর্থাৎ আধুনিক পর্বে প্রাচ্য ও প্রতীচ্যের কোনো সমন্বিত সাংস্কৃতিক ধারা ব্রজেন্দ্রনাথের দৃষ্টিতে বিশ্বসংস্কৃতিতে পরিণত হয় নি। আধুনিক পর্বে উপনীত পূর্বোক্ত ভ্রাম্যমাণ নায়ক একজন ঘরছাড়া যাযাবর। তিনি বিশ্বের ক্রমিক পর্যায়ে উন্মোচিত চিত্রমালা তথা তাবৎ চিন্তাসম্ভারের ইতিহাস বয়ে বেড়াচ্ছেন। তিনি উপনিষদের নচিকেতার মতো অমরত্বের সন্ধানী। সময়ের প্রবাহে ও বিবর্তনের ধারায় প্রকৃতি আপন ছন্দে এগিয়ে চলে, আর মানবমন খোঁজে মুক্তির পথ। মুক্তি পায় পরিবার, গীর্জা, বিদ্যালয়, রাষ্ট্র ইত্যাদির মাধ্যমে। কবির কল্পনা প্রাচীন গ্রীসের ক্ষীয়মান সভ্যতার আবরণে আচ্ছাদিত রোম সাম্রাজ্যের রক্তক্ষয়ী আধিপত্য অতিক্রম করে বাস্তিল দুর্গ পতনের কালে উপস্থিত হয়। রক্তঝরা ফরাসি বিপ্লবের মাধ্যমে গণতন্ত্র এবং শিল্পবিপ্লবের পথে মানবজীবনের সাবলীলতা ফুটে ওঠে। কিন্তু মানুষের মুক্তি ও স্বাচ্ছন্দ্যের সন্ধান অব্যাহত থাকে, কারণ মানুষ শোষিত, নিপীড়িত ও শৃঙ্খলিত।[১২]

রা ষ্ট্র দ র্শ ন

ব্রজেন্দ্রনাথের দৃষ্টিতে বিজ্ঞানের লক্ষ্য হল প্রকৃতিকে জয় করা। কিন্তু বিজ্ঞানের প্রয়োগক্ষেত্র শুধু প্রকৃতিজগৎই নয়। সমাজ, ইতিহাস প্রভৃতি সর্ববিধ ক্ষেত্রেই তার প্রয়োগ হওয়া উচিত। বিজ্ঞানসম্মত দৃষ্টিভঙ্গির সাহায্যে প্রশাসনিক সমস্যার সমাধান থেকে আন্তর্জাতিক সম্পর্কের উন্নতিবিধান পর্যন্ত যাবতীয় বিষয়ের সুচারু সমাধান সম্ভব।[১৩]

ব্যক্তিমানুষের জীবন ক্রমেই রাষ্ট্রনির্ভর হয়ে পড়ছে বলে তিনি উপলব্ধি করেন। ব্যক্তিসত্তা ক্রমেই যেমন পরিবার ও গোষ্ঠীজীবন থেকে বিচ্ছিন্ন হয়ে পড়ছে, তেমনি জাতি বা সমাজের অঙ্গ যে রাষ্ট্র তা অন্তর্বর্তী বহুবিধ সংগঠনের সীমানা ছাড়িয়ে ব্যক্তির সঙ্গে সরাসরি সম্পর্কস্থাপনে উন্মুখ। তিনি মনে করতেন যে ভারতীয় জীবনে গ্রুপ ও কমিউনিটির স্থান ব্যক্তি ও রাষ্ট্রের মাঝে অগ্রগণ্য হত। কিন্তু বর্তমানে ব্যক্তিজীবন রাষ্ট্রীয় নাগপাশে আবদ্ধ। মহীশূর সংবিধান সংশোধন কমিটির প্রতিবেদনে তিনি আঞ্চলিক ক্ষেত্র ছাড়াও কর্মনির্বাহ ও প্রশাসনিক বিকেন্দ্রীকরণের অনুকূলে জোরালো অভিমত প্রকাশ করেন। তাছাড়াও তিনি চাইতেন ব্যক্তি ও রাষ্ট্রের মধ্যবর্তী স্তরে পেশাগত ও অন্যান্য সংগঠনের অবস্থান। এতে বোঝা যায় যে তিনি ছিলেন বহুত্ববাদে (pluralism) বিশ্বাসী।[১৪]

ব্যক্তিসত্তার নিরঙ্কুশ বিকাশ ছিল তাঁর আদর্শ। ইতিহাসের নজির দেখিয়ে তিনি বলেন যে রোম প্রভৃতি প্রাচীন রাষ্ট্রব্যবস্থায় ব্যক্তি ও রাষ্ট্রের বিরোধ লাগে, ফলে ব্যক্তিস্বাতন্ত্র্য নৈরাজ্যকর অবস্থায় পৌঁছয়, আর রাষ্ট্রের পরিণতি ঘটে সামরিক সমাজতন্ত্রে। তাই তিনি বলেন যে "প্রত্যেকের ব্যক্তিজীবনে গ্রুপ পার্সনালিটি এবং ইনডিভিজুয়াল পার্সনালিটি জাগ্রত থাকে," উভয়েরই গুরুত্ব আছে, উভয়ের মধ্যে চাই সহযোগ ও সামঞ্জস্য।

জাতি বা নেশন তাঁর দৃষ্টিতে ছিল,"...a conscious social personality exercising rational choice." তাঁর মতে ঐশ ব্যঞ্জনাযুক্ত বিশ্বমানবতা অভিমুখে মানুষের পথপরিক্রমায় জাতীয়তাবাদ হল একটি সোপানমাত্র। জাতীয়তাবাদ, সাম্রাজ্যবাদ, যুক্তরাষ্ট্র ব্যবস্থা ইত্যাদি সবই এক বিশ্ব সংঘশক্তির উপাদান হিসাবে নিশ্চেতনভাবে ক্রিয়াশীল থাকে। আপাতদৃষ্টিতে সেগুলির মধ্যে পারস্পরিক বিরোধ দেখা গেলেও আপন আপন গঠনবিন্যাস ও কক্ষপথে সেগুলি এক বিশ্ব নিয়মতন্ত্রের অধীন। বিভিন্ন দেশের জাতীয় সত্তা, আদর্শ ও মূল্যবোধের প্রতি মর্যাদা রক্ষা করে বিশ্বমানবতা ন্যায়ের ভিত্তিতে বিবদমান জাতিসমূহকে সংযত করবে বলে তাঁর ছিল ঐকান্তিক বিশ্বাস। জাতির অন্তর্গত ব্যক্তি যেমন আপন সত্তার স্বাধীন বিকাশের অধিকারী,

তেমনি বিভিন্ন জাতিরও আপন বিধিব্যবস্থা, রীতিনীতি ও মূল্যবোধ অনুসরণের পূর্ণ অধিকার থাকে।[১৫]

বিশ্বভারতীর প্রতিষ্ঠা-উৎসবে (১৯২১) সভাপতির ভাষণে ব্রজেন্দ্রনাথ বিশ্বব্যাপী এক বিদ্রোহের আসন্ন সম্ভাবনার লক্ষণ দেখতে পান। সে-বিদ্রোহ প্রাচীন সভ্যতা, সমাজতন্ত্র, বিদ্যাবুদ্ধি প্রভৃতি সবকিছু রীতিনীতি ও মূল্যবোধের বিরোধী। সময়টা ছিল প্রথম বিশ্ব মহাযুদ্ধের কয়েক বছর পরে। যুদ্ধোত্তর ইউরোপে রাষ্ট্রীয় ভাঙাগড়া, রুশ বিপ্লব, লীগ অব্ নেশনস-এর অসহায়তা, ঔপনিবেশিক শক্তিসমূহের দাপট, ভারতে খিলাফত ও অসহযোগ আন্দোলন, বিশ্বব্যাপী অর্থনৈতিক সংকট ইত্যাদির পরিপ্রেক্ষিতে সম্ভবত তিনি আরো বড়ো যুদ্ধ আসছে বলে আশঙ্কা করেন। শান্তির পথ হিসাবে প্রচলিত রাজনৈতিক ও কূটনৈতিক ব্যবস্থা ছাড়াও তিনি সামাজিক দিক থেকেও উপযোগী প্রয়াসের গুরুত্ব উপলব্ধি করেন। তাঁর মতে আন্তর্জাতিক নিরস্ত্রীকরণের ব্যবস্থা ছাড়াও "নতুন হিউম্যানিজমের রিলিজাস মুভমেন্ট হওয়া উচিত।" পার্লামেন্ট সমূহের আলাপ আলোচনা সমেত গণসম্মেলন আয়োজনের এবং "mass-এর life ও mass এর religion" উদ্ভাবনের উপর তিনি গুরুত্ব আরোপ করেন। তিনি অনুভব করেন যে ব্যক্তির মোক্ষ না চেয়ে সর্বজনের মুক্তি অর্জনের জন্যে "ধর্মের এই mass-life এর দিকটা সমাজে স্থাপন করা প্রয়োজন।"[১৬]

বিশ্বশান্তি বজায় রাখার জন্যে তিনি মনে করতেন যে, "যদি Social fellowship of man with man হয় তবেই international peace হবে, নয়তো হবে না।" নিজ বক্তব্যের সমর্থনে তিনি কনফুসিয়াসের অনুরূপ উপদেশের কথা উল্লেখ করেন। বিশ্বশান্তির অনুকূলে ভারতের যে শাশ্বত বাণীর উপর ব্রজেন্দ্রনাথ সবিশেষ গুরুত্ব আরোপ করেন সেটি হল "অহিংসা মৈত্রী শান্তি।" শান্তির পরিবেশ সৃষ্টির অনুকূলে চীনের "সোশ্যাল ফেলোশিপ এবং ভারতের আত্মার শান্তি এই দুইই চাই, নতুবা লীগ অব নেশনস-এ কিছু হবে না" বলে তাঁর সংশয় প্রকাশ পায়।

ব্রজেন্দ্রনাথের মতে ভারতীয় ঐতিহ্য অনুযায়ী রাষ্ট্র ও নেশন ছাড়াও মহাসত্য সনাতন ধর্মে ভারতের সাজাত্যবোধ নিহিত। তাঁর দৃষ্টিতে "যেখানে আত্মার বিকাশ ও ব্রহ্মের আবির্ভাব সেখানেই তাহার দেশ", সেজন্যে ভারত "ধর্মের বিস্তৃতির সঙ্গে সঙ্গে এই extra-territorial nationality-তে বিশ্বাস করেছে।" এই চিন্তার আশ্রয়ে তিনি লীগ অব নেশনস-এর ন্যাশন্যালিটির ধারণাকে সংশোধনের প্রস্তাব করেন। যাতে "আত্মার দিক থেকে extra-territorial sovereignty-র" ভাবভূমিতে একটা "Federation of the

world" স্থাপন করা যায়। বৌদ্ধ প্রচারকদের অনুরূপ প্রয়াসের কথা উল্লেখ করে তিনি বলেন যে সে-সময়ে রাজার আচরণবিধি এমন ছিল যা শুধু নিজের জাতির নয়, অপর সব জাতির সমান হিতসাধনে প্রযুক্ত হত।[১৭]

আন্তর্জাতিক পর্যায়ে জাতীয়তাবাদ থেকে বিশ্বজনীন মানবতাবাদে উত্তরণ ছিল তাঁর লক্ষ্য। তাঁর মতে হিন্দু আদর্শে ব্রহ্ম ও বিশ্বদেবতার অনুরূপ উত্তরণ ঘটে বিশ্বজনীনতায়। তাঁর কাছে প্রাচ্য ও প্রতীচ্য ছিল সমান মূল্যবান, উভয় দিকেই সাংস্কৃতিক মূল্যবোধের সমান ও স্বাধীন বিকাশ ঘটে। তবে জাতীয়তাবাদ মিশ্রিত বিশ্বজনীনতাকে তিনি বিপজ্জনক বলে মনে করতেন। উদাহরণ দেখিয়ে তিনি বলেন যে অনেকে হিন্দু দর্শনকেই একমাত্র সত্য বলে ধরে নেয় এবং অনেকের চোখে বিশ্বজনীনতামুক্ত হিন্দু সংস্কৃতির বিকল্প নেই। আবার কেউ কেউ জাতীয়তাবাদ মিশ্রিত বিশ্বজনীন ভাবাদর্শে সদাই উচ্ছ্বসিত, কিন্তু আপৎকালে তারা বিশ্বজনীনতাকে ছেড়ে জাতীয়তাবাদকে আঁকড়ে ধরে।

মহীশূরে দেশীয় রাজ্যের সংবিধান সংশোধন কমিটির সভাপতি ছিলেন ব্রজেন্দ্রনাথ (১৯২২ ২৩)। কমিটির প্রতিবেদনে রাজনীতি, আইনসভা, বিচারব্যবস্থা, সরকারি প্রশাসন ইত্যাদি বিষয়ে তাঁর আধুনিক দৃষ্টিভঙ্গির পরিচয় পাওয়া যায়। তাঁর উদারনৈতিক ও গণতন্ত্রী মনোভাবের পিছনে জন স্টুয়ার্ট মিলের প্রভাব ছিল বেশি। প্রতিবেদনে উক্ত কমিটি পূর্ব নির্ধারিত কর্মপরিসর অনুযায়ী যদিও মেনে নিয়েছিল যে আইনসভা, বিচারবিভাগ ও প্রশাসনিক কার্যনির্বাহের শীর্ষে রাজ্যের রাজতন্ত্রী ধারা অনুসারে মহারাজার সার্বভৌম ক্ষমতা থাকা বিধেয়, কিন্তু ব্রজেন্দ্রনাথ তাঁর মন্তব্য লিপিভুক্ত করেন এই মর্মে যে সাংবিধানিক আদর্শ মধ্যযুগীয় বা এমন কি উনিশ শতকের ধাঁচে হওয়াও অসঙ্গত। তিনি জনগণের ক্রমবর্ধমান রাজনৈতিক চেতনার উপর গুরুত্ব আরোপ করেন। প্রতিবেদনে গণতন্ত্র, মুক্তিবাদ, ব্যক্তিস্বাধীনতা, দলীয় রাজনীতি, সংখ্যাধিক্যের শাসনক্ষমতা ইত্যাদি মূল্যবোধের কথাও বলা হয়। আইনসভার দুটি কক্ষ রাখারও তিনি বিরোধী ছিলেন। সম্প্রদায়ভিত্তিক পৃথক নির্বাচকমণ্ডলী বা আসন সংরক্ষণ রীতির পরিবর্তে আনুপাতিক প্রতিনিধিত্ব রীতির প্রবর্তন তিনি সুপারিশ করেন।[১৮]

অর্থনৈতিক চিন্তা

অর্থনৈতিক বিধিব্যবস্থায় ব্রজেন্দ্রনাথ কেন্দ্রাভিগতার পরিবর্তে group principle-এর ভিত্তিতে বিকেন্দ্রিত ব্যবস্থার উপযোগিতা অনুভব করতেন। গ্রামীণ জীবনের বিকাশের অনুকূল গ্রাম্য সংগঠন গড়ে তোলাই ছিল তাঁর

সুস্পষ্ট অভিমত। তিনি বলেন "কৃষিই আমাদের জীবনযাত্রার প্রধান অবলম্বন, সুতরাং ruralization-এর দিকে আমাদের চেষ্টাকে নিয়োগ করতে হবে।" তার জন্যে অবশ্য তিনি নগরজীবনের উন্নয়নপ্রয়াসকে উপেক্ষা করতে বলেন নি। তিনি চাইতেন ভূমির সঙ্গে প্রাণের যোগ-সাধন। ভূমির সঙ্গে মালিকানার সম্বন্ধ থাকলে কৃষিজীবীর স্বাধীনতা রক্ষা করা সম্ভব। "ভূমি ও বাস্তুর সঙ্গে individual ownership-এর যোগকে ছেড়ে না দিয়ে large-scale production আনতে" শিল্পোন্নয়নের সর্মাধক গুরুত্ব আছে। তবে "কলের energy" যেন মানুষের আত্মাকে পীড়িত ও জড়ে পরিণত না করে সেবিষয়ে তিনি হুঁশিয়ার করে দেন। সমবায় প্রণালীর সাহায্যে কুটির শিল্পকেও বাড়িয়ে তোলার তিনি সমর্থক ছিলেন। দেশবাসীর জীবনযাত্রার মান উন্নত করার জন্যে তিনি কর্মকুশল সংগঠন ও বৈজ্ঞানিক প্রণালীকে কাজে লাগাবার উপযোগী ব্যবস্থাদির উপর গুরুত্ব আরোপ করেন।[১৯]

## শিক্ষাচিন্তা

সাধারণভাবে ভারতীয়দের সম্পর্কে ব্রজেন্দ্রনাথের ধারণা ছিল যে তারা অতি বেশি "একপেশে—ইমোশনাল"। তাদের "will ও intellect-এর মধ্যে" মনোগত ও বস্তুগত ভারসাম্য নেই। লোকে "হয় খুব সবজেকটিভ, নয়তো খুব য়ুনিভার্সাল", পার্থক্যবিচারে লোকে তেমন যেতে চায় না। তিনি তাই চাইতেন লোকের বস্তুগত মানসিকতার পূর্ণ বিকাশ। তাঁর সুস্পষ্ট নির্দেশ ছিল যে পর্যবেক্ষণ ও অনুধাবনের মাধ্যমে "মনের সত্যানুবর্তিতাকে ও শৃঙ্খলাকে প্রতিষ্ঠিত করতে হবে।" লোকের মননকর্মেও তিনি সততার অভাব লক্ষ করেন। সেজন্য তিনি "intellectual honesty-র প্রতি দৃষ্টি রাখতে" বলেন। অন্যদিকে নৈতিক ও ব্যক্তিগত দায়িত্ববোধকে জাগাতে হবে। তাঁর দৃষ্টিতে আইন, সুবিচার ও সমতাবোধ লোপ পেয়ে গেছে, সেগুলিকেও ফিরিয়ে আনার জন্যে চাই যথোচিত শিক্ষা। শিক্ষার লক্ষ্য হবে "বিশ্বরূপকে প্রতিষ্ঠিত করে" আত্মপরিচয় অর্জন এবং নিজেদের বাণী বিশ্বে বিকীরণ। অর্থাৎ নিজের মধ্যে বিশ্বকে না পেলে মানুষ নিজেকে পাবে না।

ব্রজেন্দ্রনাথ লক্ষ করেন যে এদেশে যেসব বিশ্ববিদ্যালয় ও শিক্ষাপ্রতিষ্ঠান আছে সেগুলি থেকে "Cast iron ও rigid standardized product তৈরি হচ্ছে।" প্রতিষ্ঠাকালে বিশ্বভারতীর কাছে তিনি আশা প্রকাশ করেন যে সেখানে যেমন প্রাকৃতিকতার স্থান আছে, তেমনি স্বতঃস্ফূর্ত বিকাশেরও যেন অবকাশ থাকে। বিশ্ববিদ্যালয় একটি জাতীয় প্রতিষ্ঠান এবং এশিয়ার প্রবণতা বিশ্বজনীন

মানবতার দিকে, অতএব ভারতের এবং এশিয়ার পারস্পরিক স্বার্থে বিশ্বভারতীর মতো বিশ্ববিদ্যালয়ের সবিশেষ প্রয়োজন আছে। পূর্বে যেমন সংঘ ও বিহারের মাধ্যমে ভারতের সার্থকতা সাধিত হয়েছিল, তাদের তেমনি এ যুগের উপযোগী করে সেই পুরোনো আরণ্যককে তিনি বিশ্বভারতীরূপে পত্তনের কল্পনা করেন।

রাষ্ট্রনীতি, সমাজকর্ম ও অর্থনীতির যেসব প্রতিষ্ঠানিক ধারা সারা বিশ্বে প্রবহমান, সেসবের অনুধাবনের সঙ্গে নিজেদের দৈন্য কেন ও কোথায় তা বুঝে যথাযথ অভাব পূরণের প্রয়াস হল শিক্ষার লক্ষ্য। কিন্তু তাতে যেন নিজের প্রাণ ও সৃজনশক্তি বাইরের চাপে নষ্ট না হয়ে যায়। যা কিছু গ্রহণ করা হবে তাকে ভারতের ছাঁচে ঢেলে নেওয়াই হবে কাম্য। তাঁর কথায় "আমাদের সৃজনী-শক্তির দ্বারা তারা coined into our flesh and blood হয়ে যাওয়া চাই"।[২০]

উপসংহার

ব্রজেন্দ্রনাথ শীলকে সঠিক অর্থে একজন দার্শনিক বলা যায় কিনা সেবিষয়ে তাঁর ছাত্র এবং অনুরাগীদের মধ্যে মতদ্বৈধ ছিল। কারণ ব্রজেন্দ্রনাথ নানাবিধ দর্শনের ব্যাখ্যাবিশ্লেষণ করেছেন, কিন্তু নিজে কোনো দর্শনতত্ত্ব রচনায় প্রবেশ করেন নি। তাছাড়া তাঁর লেখা বইপত্রের সংখ্যা এতই অল্প যে সেগুলির ভিত্তিতে কোনো দর্শনতত্ত্ব নির্ণয় করা কঠিন। তবুও তাঁর সীমিত রচনাদির সাহায্যে ব্রজেন্দ্রনাথের চিন্তাভাবনার প্রকৃতি ও দিকনির্ণয় করা যায়।

এবিষয়ে কোনো দ্বিমতের অবকাশ নেই যে মনোর ব্যাপ্তি ও গভীরতায় তিনি ছিলেন অনন্য মনীষার অধিকারী। তাঁর মনস্বিতার প্রধান বৈশিষ্ট্য ছিল যে তিনি একটি সামগ্রিক ও সমন্বিত দৃষ্টিতে সবকিছুকে বিচার করতেন। জ্ঞানের বিশেষ কোনো অংশ তাঁর দিকদর্শিকার কাজ করত না। অর্থাৎ শিল্পসাহিত্য, দর্শন, রাজনীতি থেকে শুরু করে গণিত, রসায়ণ, নৃতত্ত্ব, ভূগোল প্রভৃতি যাবতীয় বিষয়ের সমন্বয়ে তিনি একটি বৈশ্বিক মিল বা সামঞ্জস্যের সন্ধানী ছিলেন।

ব্রজেন্দ্রনাথের বিচারপদ্ধতি ছিল বিজ্ঞাননির্ভর। মুক্ত দৃষ্টিতে তিনি সবকিছুর বিচার করতেন, কোনো কিছু গ্রহণ ও বর্জনের ভিত্তি ছিল তাঁর যুক্তির কষ্টিপাথর। জ্ঞানরাজ্যের পরিবর্তন ও নতুনত্বের সঙ্গে তিনি নিজের চিন্তাভাবনাকে সদাই খাপ খাইয়ে নিতেন। কোনো বদ্ধচিন্তা কিংবা আপ্তবাক্যকে তিনি প্রশ্রয় দিতেন না। স্বভাবতই তাঁর মনোভঙ্গি ছিল মুক্ত ও পরিবর্তনশীল। এই কারণেই তিনি পূর্ণাঙ্গ কোনো দর্শনতত্ত্বে উপনীত হতে দ্বিধা বোধ করতেন।

তাঁর আশংকা প্রকাশ পায় একটি উক্তিতে—"I refrained from committing myself in such a way as to fetter mental freedom."

জ্ঞানরাজ্যের নিত্য পরিবর্তনশীলতা সম্পর্কে মাত্রাধিক সচেতন থাকা সত্ত্বেও একদিন যখন তিনি কিছু তত্ত্বভাবনা লিপিবন্ধ করবেন বলে মনস্থ করেন এবং জীবনভোর যা কিছু ও যতটা জেনেছেন তারই ভিত্তিতে কিছু তত্ত্বরচনার তাগিদ অনুভব করেন তখন ব্রজেন্দ্রনাথ নিজের পরিবর্তনশীল মনকে বঞ্চিত ও সংযত করার সিদ্ধান্ত নেন এই বলে "my idea was to put a stop to this freedom of revision and reorganisation in the end"। কিন্তু মৃত্যু তাঁর সে-সংকল্পে বাধ সাধে।

বিজ্ঞান ও দর্শনের ব্যাপক অনুশীলনের ফলে তিনি প্রথমজীবনে অজ্ঞাবাদী ছিলেন। ঈশ্বরতত্ত্বে তখন তাঁর আস্থা ছিল না। কিন্তু সম্ভবত শারীরিক অসুস্থতাসূত্রে স্নায়বিক দুর্বলতার ফলে তিনি মনের শক্তি হারিয়ে ফেলেন। তাই দেখা যায় যে জীবনের মধ্যাহ্নে তিনি ভক্তিবাদী ও অতীন্দ্রিয় চিন্তার আশ্রয় নিয়েছেন। তাহলেও তিনি বুদ্ধির চর্চা, বিজ্ঞানের সাধনা এবং ইহজীবনবোধকে সর্বাংশে বর্জন করেন নি।

প্রাচীন ভারতীয় দর্শনের পিছনে বৈজ্ঞানিক বিচারপদ্ধতি যে অনুক্ষণ বিরাজ করত সেকথা তিনি সবিস্তারে সব প্রথম তুলে ধরার চেষ্টা করেন। কিন্তু হিন্দু ধর্ম ও দর্শনের মাহাত্ম্যে তাঁর যুক্তিহীন আবেগ ও স্ববিরোধ ক্রমশ প্রকাশ পায়। ভারতীয় ধর্ম ও দর্শনের অন্তর্নিহিত প্রেম, অহিংসা ও মৈত্রীর শাশ্বত ধারাকে তিনি বিশ্বের অনুরূপ অন্যান্য ধারার সঙ্গে যুক্ত করে একটি সমন্বয়ী ও বৈশ্বিক মানবতন্ত্রী ধারা সৃষ্টি করতে চেয়েছিলেন। উল্লিখিত আধ্যাত্মিক সমন্বয়চিন্তা নতুন কিছু ছিল না: দাদু, কবীর, নানক প্রমুখ সন্তদের সাধনাতেও অনুরূপ প্রয়াস দেখা যায়। বস্তুত এযুগে অন্ধবিশ্বাস, ধর্মীয় গোঁড়ামি, অসহিষ্ণুতা ও নানাবিধ ভেদবুদ্ধির উৎস হল আধ্যাত্মিক প্রবণতা। সেগুলি কাটিয়ে ওঠার জন্যে যে বিজ্ঞাননির্ভর ও যুক্তিবাদী আন্দোলনের প্রয়োজন সে উদ্যম ব্রজেন্দ্রনাথের মধ্যে দেখা যায় না।

জীববিদ্যা, শরীরতত্ত্ব, রসায়ণ, কলাবিদ্যা প্রভৃতি যাবতীয় বিষয়ে প্রাচীন হিন্দু সভ্যতার অগ্রগতি ও উৎকর্ষের বিস্তারিত বিবরণ ও ব্যাখ্যা পাওয়া যায় ব্রজেন্দ্রনাথের রচনায়। তিনি দেখাতে চেষ্টা করেন যে প্রাচীন ভারতীয় দর্শনসমূহ বৈজ্ঞানিক পর্যবেক্ষণ ও পরীক্ষানিরীক্ষার মাধ্যমে প্রতিষ্ঠিত হত। এবিষয়ে দ্বিমত নেই যে একসময়ে বিজ্ঞান ও বস্তুবাদী দর্শনে ভারতীয় মননধারা সমৃদ্ধ ছিল। কিন্তু ভারতীয় দর্শন ও অধ্যাত্মবাদে জন্মান্তরবাদ ও অদৃষ্টবাদ আজ বৈজ্ঞানিক ছাড়পত্রের অবকাশ রাখে।

ব্রজেন্দ্রনাথ বিশ্বজনীনতার উদ্গাতা ছিলেন। মধ্যযুগীয় ইউরোপের রেনেসাঁসের ইহমুখী মানবতাবাদের সঙ্গে তিনি কোঁৎ-এর মানবধর্মের পরিমিশ্রণ করেন। তাঁর দৃষ্টিতে ইতিহাস হল বিভিন্ন দেশের পরস্পরবিরোধী সাংস্কৃতিক ধারা, বিভিন্ন জাতির আদর্শ ও মূল্যবোধের মিলনক্ষেত্র। যাবতীয় বিরোধের শান্তিপূর্ণ সামঞ্জস্যবিধান হল ইতিহাসের মহান নায়কদের কৃতিত্ব। সেই নিরিখে তিনি রামমোহনের বৈশ্বিক মানবতাবাদী ভূমিকা বিশ্লেষণ করেছেন। তাঁর বিশ্বজনীন মানবতা ও ব্যক্তিসত্তা শেষাবধি সেই পরব্রহ্মেরই অভিব্যক্তি। সমগ্র প্রয়াস সত্ত্বেও ব্রজেন্দ্রনাথ হেগেলীয় দর্শনের প্রভাব থেকে নিজেকে মুক্ত করতে পারেন নি।

দর্শন ও বিজ্ঞানের বিভিন্ন ধারায় অবগাহনের সঙ্গে রাজনীতি, পররাষ্ট্রনীতি, সমাজতত্ত্ব ইত্যাদি বিষয়ে ব্রজেন্দ্রনাথ সমধিক উৎসাহী ছিলেন। পশ্চিমী সাম্রাজ্যবাদের শোষণ ও পীড়নের কঠোর সমালোচনা করলেও তিনি জঙ্গি জাতীয়তাবাদী আবেগ পরিহার করে চলতেন, তাঁর ভঙ্গি ছিল নিরুত্তেজ ও যুক্তিনম্র। সমাজের বহুত্ববাদী প্রতিষ্ঠানের গঠনমূলক বিচিত্র ভূমিকায় তিনি বিশ্বাস করতেন। সেই কারণে ব্যক্তিমানুষের জীবনে সর্বগ্রাসী রাষ্ট্রীয় আধিপত্যে তাঁর কোনো সায় ছিল না। তিনি চাইতেন ব্যক্তির স্বাধীন বিকাশ ও নিরঙ্কুশ সত্তা। সমন্যায়মূলক বিশ্বরাজনীতির ক্ষেত্রে ন্যায় ও অহিংসার আদর্শে জাতিতে জাতিতে বিনিময়, সহিষ্ণুতা ও প্রীতির সম্পর্ক গড়ে তোলার উপর তাঁর বিশেষ আস্থা ছিল। শাসন ও অর্থনৈতিক বিধিব্যবস্থায় তিনি ছিলেন বিকেন্দ্রিত রীতিনীতি অনুসরণের পক্ষপাতী, এবং রাষ্ট্রীয় কাঠামোয় সংসদীয় গণতন্ত্রের সমর্থক। ভারতীয় অর্থনীতির উজ্জীবনকল্পে সমবায় প্রথার বিস্তারের সঙ্গে প্রাচীন অর্থনীতির উন্নয়নচিন্তাকে তিনি অগ্রাধিকার দেবার অভিমত পোষণ করতেন। অন্যদিকে, শিক্ষাব্যবস্থায় মানুষ যাতে ছাঁচেঢালা একটি জীবে পরিণত না হয় সেদিকে লক্ষ রাখার জন্যে শিক্ষাব্রতীদের কাছে আবেদন করেন। মানুষের ব্যক্তিত্বের বিকাশ এবং সহজাত নৈতিকতাবোধ ও সামাজিক দায়িত্বশীলতার উন্মেষ ঘটানোই ছিল তাঁর দৃষ্টিতে শিক্ষার মুখ্য উদ্দেশ্য।

ব্রজেন্দ্রনাথের রচিত গ্রন্থের সংখ্যা ছ'সাতটির বেশি নয়, সেগুলিও আবার দীর্ঘকাল যাবৎ দুষ্প্রাপ্য। সেইসব গ্রন্থসহ বিভিন্ন পত্রপত্রিকা ও প্রতিবেদনে প্রকাশিত তাঁর বিক্ষিপ্ত প্রবন্ধাদি ভারতীয় মনীষার এক বিরাট সম্পদ। মুদ্রণের মাধ্যমে সেগুলি সহজলভ্য হলে ভারতীয় দর্শন, বিজ্ঞান ও রাষ্ট্রচিন্তার পঠনপাঠন এবং গবেষণার ক্ষেত্রে একটি অনুদ্ঘাটিত অধ্যায় সংযোজিত হবে।

## উৎস নির্দেশ

১. Quoted in: Nikunja Behari Banerjee. "Acharya Brajendra Nath Seal, the versatile thinker and the passionate humanist,", *Acharya Brajendra Nath Seal. 1864-1964 ; Birth Centenary Commemoration Volume.* 1968. p. 123.

২. Quoted in: Bibhuti Sarkar. "Acharya Brajendra Nath Seal: a life sketch", *Birth Centenary Volume.* p. 180.

৩. Quoted in: D. M. Bose. "Acharya Brajendra Nath Seal", *Birth Centenary Volume.* p. 108.

৪. B. N. Seal. *Vaishnavism and Christianity.* 1912. Preface.

৫. B. N. Seal. "Autobiographical Record. My mental history" (unpublished)

৬. B. N. Seal. *Positive Sciences of the Ancient Hindus.* Longman. 1925.

৭. B. N. Seal. *Vaishnavism and Christianity.* Preface.

৮. B. N. Seal. "Autobiographical Record. My universalism". (unpublished)

৯. *Ibid.* "Own personal religion" (unpublished)

১০. B. N. Seal. *Vaishnavism and Christianity.*

১১. B. N. Seal. *New Essays in Criticism.* 1903. p. 25

১২. S. C. Chatterji. "Some Reflections on Acharya Brajendra Nath Seal's The Quest Eternal", *Birth Centenary Volume.* pp. 52-61.

১৩. Brajendranath Seal, "Meaning of Race, Tribe, Nation", 'Paper on Inter-racial problems communicated to the First Universal Races Congress held at the University of London'. July 26-29, 1911. pp. 1-13.

১৪. *Report of Mysore Constitutional Reforms Committee.* p. 22.

১৫. B. N. Seal. *op. cit.*

১৬. ব্রজেন্দ্রনাথ শীল প্রদত্ত বিশ্বভারতী প্রতিষ্ঠা-উৎসবে সভাপতির অভিভাষণ। ৮ পৌষ, ১৩২৮। রবীন্দ্রনাথের 'বিশ্বভারতী' গ্রন্থের পরিশিষ্ট। 'রবীন্দ্র রচনাবলী'। ১৩৬৮। খ. ১১. পৃ. ৮০৭ ১০ (প ব সরকার সংস্করণ)।

১৭. তদেব।

১৮. *Report of Mysore Constitutional Reforms Committee.* pp. 2-10.

১৯. 'রবীন্দ্র রচনাবলী'। পূর্বোক্ত অভিভাষণ।

২০. তদেব।

২১. B. N. Seal. *Rammohun the universal man.* p. 6.

# ৩ বিচ্ছিন্নতাবাদী মুসলিম রাষ্ট্রচেতনা

## পরিপ্রেক্ষিত

বাঙালির রাষ্ট্রচিন্তার আলোচনায় ইসলামধর্মী বাঙালির ভূমিকা পৃথকভাবে অন্তর্ভুক্তির যৌক্তিকতা আছে। উনিশ শতকে পাশ্চাত্য প্রভাবে বঙ্গদেশের সমাজ শিক্ষা, ধর্ম, সাহিত্য, রাজনীতি প্রভৃতি ক্ষেত্রে যে নবজাগরণ দেখা দেয় তার সঙ্গে ইসলামধর্মীদের সংযোগ ঘটে বহু বিলম্বে ও ভিন্ন আবেগসূত্রে এবং মূল ধারা থেকে বিচ্ছিন্নভাবে, অর্থাৎ হিন্দু বাঙালি সমাজের অনুসৃত ধারা থেকে পৃথক খাতে। এই বিলম্ব ও ভিন্নতার কার্যকারণ সম্পর্কে মতভেদ আছে। আধুনিক গবেষকদের মতে শিক্ষার অভাবই ছিল তার প্রধান কারণ, এইজন্য যে নেতৃত্ব দেবার উপযোগী শিক্ষিত মধ্যবিত্ত শ্রেণি তখন বাঙালি মুসলমান সমাজে দানা বেঁধে ওঠে নি। উনিশ শতকের বঙ্গদেশে রাজনৈতিক ও সাংস্কৃতিক উজ্জীবনে ইংরেজি শিক্ষিত হিন্দু মধ্যবিত্ত সমাজের ভূমিকার দিক থেকে দেখলে মুসলিম সমাজের এই দুর্বলতা বোঝা যায়। প্রাসঙ্গিকভাবে তাই আঠারো ও উনিশ শতকে বঙ্গের অর্থনৈতিক ও সামাজিক পরিস্থিতির প্রেক্ষাপটে মুসলিম সমাজের প্রবণতা সম্পর্কে এখানে সংক্ষেপে আলোচনা করা প্রয়োজন।

সুলতানী আমল থেকে বিশেষত উত্তর ভারতের পশ্চিমাঞ্চলের মুসলমানেরা বঙ্গভূমিতে ক্রমান্বয়ে নানাসূত্রে এসে বসবাস শুরু করে। কিন্তু বঙ্গদেশে মুসলমান জনসংখ্যার বেশিটা ছিল ধর্মান্তরিত বাঙালি হিন্দু ও বৌদ্ধ অধিবাসী। বহিরাগত মুসলমানদের সঙ্গে বাঙালি মুসলমানদের ভাষা ও সাংস্কৃতিক প্রভেদ থেকে যায়। বহিরাগতদের অধিকাংশ বসবাস করত শহরে, আর ধর্মান্তরিত মুসলমানেরা ছিল মূলত গ্রামাঞ্চলের অধিবাসী, জীবিকাসূত্রে তারা ছিল কৃষক, তাঁতী, জেলে, কামার, কুমোর ইত্যাদি। বলা বাহুল্য দারিদ্র্য ও নিরক্ষরতাই ছিল বাঙালি মুসলমান সমাজের পশ্চাৎপদতার প্রধান কারণ।[১] অপরদিকে প্রাক-ব্রিটিশ আমলে কাজকারবার ব্যবসাবাণিজ্য ছিল হিন্দু বণিক ও মহাজনদের প্রায় কুক্ষিগত। মুর্শিদকুলি খাঁর আমলে বঙ্গদেশে জমিদারির বারো আনার বেশি অংশ ভোগ করত হিন্দুরা। নবাব পূর্ববর্তী মোগলধারা বজায় রেখেই সরকারি চাকরিতে হিন্দুদের নিয়োগ করতেন।

রাজস্ব বিভাগের চাকরি হিন্দুদের একচেটিয়া ছিল। মুসলমানদের আধিপত্য ছিল ফৌজদারি ও দেওয়ানি আদালতে এবং সামরিক বিভাগে। উল্লেখ্য যে সেইসব মুসলমান আমলাবর্গে বাঙালি মুসলমানদের স্থান ছিল স্বভাবতই নগণ্য।[১] ব্রিটিশ শাসনপর্বেও এই ধারা চলে আসে।

পলাশীর যুদ্ধের পরে বঙ্গদেশে যে অরাজকতা ও অর্থনৈতিক বিপর্যয় দেখা দেয় তাতে গ্রাম বাংলার জীবন প্রায় ভেঙে পড়ে। ছিয়াত্তরের মন্বন্তরে (১৭৭০) অভিজাত জমিদার ও তালুকদারেরাও রেহাই পায় নি। রাজস্ব আদায়ের নিশ্চয়তা ও স্থিতাবস্থা ফিরিয়ে আনার তাগিদে কর্নওয়ালিস যে চিরস্থায়ী ভূমিব্যবস্থার (১৭৯৩) পত্তন করেন তাতে এক ভুঁইফোড় নতুন জমিদারবর্গ গজিয়ে ওঠে, আগে যাদের বেশির ভাগ ছিল হিন্দু মুৎসুদ্দি, বেনিয়ান, মহাজন, ব্যবসায়ী ও সরকারি আমলা। নতুন ভূমি ব্যবস্থায় পুরাতন হিন্দু ও মুসলমান ভূস্বামী উভয়েই ক্ষতিগ্রস্ত হয়েছিল এবং ধাক্কাটা হিন্দুদের উপর পড়ে বেশি। নতুন জমিদারবর্গের অধিকাংশ ছিল কোম্পানির দাক্ষিণ্যপুষ্ট শহুরে হিন্দু বিত্তবানেরা। শহরবাসী বলে গ্রামের সঙ্গে তাদের নাড়ির যোগ বিশেষ ছিল না। নিরীহ কৃষক ও প্রজাদের উপর তারা নানাভাবে উৎপীড়ন চালাত। উল্লেখ্য, কৃষক শ্রেণীর অধিকাংশ ছিল মুসলমান, আর নতুন জমিদারবর্গের বেশিরভাগ হিন্দু।

কোম্পানির শাসন-ক্ষমতায় আসার অনেক আগে থেকে যে ধাঁচে কোম্পানির সঙ্গে এদেশের ব্যবসাবাণিজ্যের সম্পর্ক গড়ে উঠেছিল, সেই ধাঁচটিতে এক মৌল পরিবর্তন দেখা দেয় যখন শাসনক্ষমতা কোম্পানির করায়ত্ত হয়। তাতে এদেশের গ্রামীণ অর্থনীতিতে এক মস্ত আঘাত এসে পড়ে। প্রাক্‌পলাশী যুদ্ধের বাণিজ্যিক পর্বে বাংলার পণ্য বিশেষ করে সুতিবস্ত্র কোম্পানির মাধ্যমে বিপুল পরিমাণে ইউরোপে রপ্তানি হত। তাতে তাঁতী ও তুলোচাষীদের প্রভূত অর্থাগম হত। কোম্পানির শাসন পাকাপোক্ত হয়ে উঠলে ক্ষমতার দাপটে ও কোম্পানির স্বার্থে এবং সেইসঙ্গে দেশীবিদেশী পাইকার এবং আমলাদের স্বার্থে ও যোগসাজসে তাঁতী ও চাষীকে তার প্রাপ্য ন্যায্য মূল্য থেকে বঞ্চিত করা শুরু হয়। অনতিকাল পরে বিলেতে শিল্পবিপ্লবের দরুন কলে তৈরি সস্তা কাপড়ের আমদানিতে বাংলার তাঁতী ও চাষীর জীবনে নেমে আসে চরম দুর্দশা। বেকার হয়ে তাঁতীরা শহর ছেড়ে গ্রামে কৃষিকার্যে ভিড় জমায়। বাঙালি মুসলমান জনসংখ্যার একটা মোটা অংশ ছিল নিম্নশ্রেণীর কৃষক ও তাঁতী। এই অর্থনৈতিক সংকটের ফলে বঙ্গদেশে ধর্ম নির্বিশেষে গ্রামীণ জনসাধারণ বিক্ষোভ ও বিদ্রোহের পথে অগ্রসর হয়।[৫] তার নেতৃত্ব দিয়েছিল ভিন্ন স্বার্থের লোকেরা; সেদিনের অর্থনৈতিক বিক্ষোভ ও

আন্দোলন বিপথে চালিত হয়েছিল কিছু সংখ্যক মুসলমান ধর্মগুরুর নেতৃত্বে।

এখানে উল্লেখ্য যে বঙ্গদেশের মুসলমান সমাজে দুটি ভিন্ন শ্রেণী বিরাজ করে। শহরগুলি প্রধানাংশে স্বল্পসংখ্যক পশ্চিমা সম্ভ্রান্ত (আশরাফ) মানুষে অধ্যুষিত ছিল। অন্যদিকে সংখ্যাগরিষ্ঠ স্থানীয় ধর্মান্তরিত নিম্নশ্রেণীর (আতরাফ) মানুষের বসবাস গ্রামাঞ্চলে ছিল বেশি। আশরাফ শ্রেণী জন্মসূত্রে নিজেদের আরবী, ইরাণী, তুর্কি বা পাঠান বংশোদ্ভূত বলে আভিজাত্য দাবি করত। সেই নিরিখে স্বভাবতই তারা ছিল ফারসি ও উর্দু ভাষার অনুরাগী। ব্রিটিশ আমলের আগে এবং গোড়ার দিকে এই আশরাফ শ্রেণীর অন্তর্গত ভূস্বামীরা প্রভূত প্রতিপত্তি ও সামাজিক মর্যাদার অধিকারী ছিল। তাই বহিরাগত সংখ্যালঘু আশরাফ শ্রেণীর সঙ্গে স্থানীয় বাংলাভাষী আতরাফ শ্রেণীর মধ্যে বিরাট সামাজিক ও সাংস্কৃতিক ব্যবধান ছিল স্বাভাবিক। স্পষ্টতই মাটির সঙ্গে যোগসূত্রহীন ও বিদেশী আবেগসম্পন্ন উচ্চবিত্ত আশরাফ শ্রেণীর নেতৃত্বে বাঙালি মুসলমানদের উনিশ শতকের নবজাগরণে অংশ গ্রহণের অবকাশ ছিল না।[৬] এই ঐতিহাসিক দায়িত্ব উত্তরকালে শিক্ষিত বাঙালি মুসলমান মধ্যবিত্ত শ্রেণীর উদয় ও নেতৃত্বের অপেক্ষায় থাকে।

ব্রিটিশ শাসন কায়েমী হয়ে ওঠার পরে সারা বঙ্গদেশে যে অর্থনৈতিক সংকট দেখা দেয় তাতে গ্রামীণ আতরাফ শ্রেণীর মত আশরাফ শ্রেণীকেও বিপর্যয়ের সম্মুখীন হতে হয়। শাসন-ক্ষমতা হস্তচ্যুত হবার ফলে পূর্বতন নবাবী আমলের সামরিক পদে অধিষ্ঠিত মুসলমানদের অনেকে বেকার হয়ে পড়ে। বহু বেসামরিক পদ যেমন রাজস্ব ও পুলিশ বিভাগের পদে ইংরেজরা নিযুক্ত হয়। ওদিকে ব্যবসাবাণিজ্য, সুদী কারবার প্রভৃতি কাজে উপার্জিত কাঁচা টাকা ছিল হিন্দুদের হাতে। চিরস্থায়ী বন্দোবস্তে কাঁচা টাকার জোরে আগেকার জমিদারদের হঠিয়ে তাদের জমিদারি হস্তগত করেছিল নতুন জমিদারেরা। নিষ্কর জায়গীর জিরাতের যেসব সুযোগসুবিধা মুসলমানেরা দীর্ঘকাল ধরে ভোগ করে আসছিল, সেসব থেকে যখন তারা বঞ্চিত হল (১৮২৮) তখন বহু মুসলমান পরিবার নিঃস্ব হয়ে পড়ে। নিষ্কর জমির আয়ে পরিচালিত বহু মুসলিম শিক্ষা প্রতিষ্ঠানের দরজা বন্ধ হয়ে যায়। মুসলমানদের দুর্গতি চরম আকার ধারণ করে যখন ফারসির পরিবর্তে ইংরেজি ভাষা সরকারি কাজে ব্যবহৃত হতে শুরু করে (১৮৩৭) এবং সরকারি কাজে ইংরেজি ভাষার অগ্রাধিকার স্বীকৃত হবার ফলে বিচার ও আইন বিভাগ থেকেও মুসলমানদের হঠে আসতে হয়। ইংরেজি শিক্ষা প্রবর্তনের (১৮৩৫) ফলে অন্নসংস্থানের অন্যতম অবলম্বন হিসেবে মাদ্রাসা শিক্ষার ভবিষ্যৎ যখন অন্ধকার

হয়ে পড়ে তখন কোনো কোনো ধর্মগুরু ইসলাম বিপন্ন বলে ধ্বনি তোলেন।[৭]

বঙ্গদেশের অর্থনৈতিক দুর্গতির বিরুদ্ধে ক্ষোভ ও বিদ্রোহ ধর্মীয় ব্যঞ্জনায় শুদ্ধি আন্দোলনের পথে অগ্রসর হয়। ইসলামী পুনর্জাগরণমূলক সংস্কার আন্দোলনে সোৎসাহে যোগ দিয়েছিল বঙ্গদেশের বিভ্রান্ত আতরাফ শ্রেণীর নিপীড়িত জনগণ। এই ইসলামী শুদ্ধি আন্দোলনের উৎপত্তি বঙ্গদেশে হলেও তার প্রেরণার উৎস ছিল কিছুটা উত্তর ভারত কিছুটা আরব ও মধ্যপ্রাচ্যের দীর্ঘকালীন শুদ্ধি আন্দোলন।

বঙ্গদেশে এই শুদ্ধি আন্দোলনের সূত্রপাত ঘটে পূর্ববঙ্গে সংঘটিত ফরায়েজী বিদ্রোহ থেকে। উনিশ শতকের দ্বিতীয়ার্ধে ফরায়েজী আন্দোলনের কয়েকজন বিদ্রোহী নেতার বিচারকালে ব্রিটিশ সরকার এই আন্দোলনকে 'ওয়াহাবী বিচার' বলে ভুল নামকরণ করেন। প্রকৃত অর্থে ফরায়েজী এবং ওয়াহাবী আন্দোলন দুটির মধ্যে ধর্মগত বিরাট প্রভেদ ছিল। ফরায়েজী আন্দোলনকে বরং উত্তর ভারতের তরিকা-ই-মুহম্মদীয়াহ্ সংস্কার-আন্দোলনের একটি শাখা বলা চলে। উক্ত আন্দোলনের প্রবর্তক ছিলেন দিল্লির প্রসিদ্ধ ধর্মগুরু শাহ ওয়ালী আল্লাহ্ (১৭০৩-৬৩) ও তাঁর পুত্র শাহ আবদুল আজিজ। আজিজের শিষ্য বেরিলির শাহ সৈয়দ আহমদ শহীদ (১৭৮৬-১৮৩১) উল্লিখিত শুদ্ধি আন্দোলনের সংগঠনসূত্রে ১৮২০ সালে কলকাতায় আসেন। তাঁর শিষ্য তিতুমিরের নেতৃত্বে উত্তর চব্বিশ পরগণায় শুদ্ধি আন্দোলনের সঙ্গে জমিদার-নীলকর বিরোধী সশস্ত্র কৃষক বিদ্রোহ এক মিশ্রিত ধারায় গড়ে ওঠে।[৮]

অন্যদিকে ফরায়েজী আন্দোলনের সংগঠক ছিলেন ফরিদপুর জেলার হাজী শরিয়ত আল্লাহ্ (১৭৮১-১৮৪০)। তাঁর পুত্র দুদু মিঞা (১৮১৯-৬২) যুগপৎ জমিদার শ্রেণীর উৎপীড়নের বিরুদ্ধে প্রতিরোধ আন্দোলন সৃষ্টি করেন এবং অনুগামীদের কোরাণ ও হাদিসের আদর্শে কঠোর জীবনাচার অনুসরণের নির্দেশ দেন। স্বভাবতই তাঁর সঙ্গে হিন্দু জমিদার, নীলকর ও সরকারি ফৌজের বিরোধ ও সংঘর্ষ বাধে।

বঙ্গদেশে ব্যাপক ধর্মান্দোলনের কারণ কেবল মুসলমানদের শাসন-ক্ষমতা হস্তচ্যুতি ও অর্থনৈতিক সংকট নয়। সেটি ছিল মূলত ভারত ও বহির্ভারতে ইসলাম ধর্ম ও রাজনীতির দীর্ঘকালীন অবক্ষয়-চেতনা ও তার প্রতিকারের একটি আংশিক চিত্র। মুসলিম ইতিহাসে দেখা যায় রাজশক্তি দুর্বল ও ব্যর্থ প্রতিপন্ন হলে আলিম সম্প্রদায় চিরকাল হস্তক্ষেপ করে এসেছে। সপ্তদশ শতকে ইংরেজ, ফরাসি, ওলন্দাজ প্রভৃতি শক্তির ঔপনিবেশিক সম্প্রসারণের সময়ে মুসলিম দেশগুলির শক্তিহীনতা প্রকাশ পায়। তার কারণ হিসাবে আলিম

সম্প্রদায় ইসলামধর্মীয়দের অশাস্ত্রীয় আচারবিচার এবং সমন্বয়পন্থী ধর্মীয় ভাবাদর্শের প্রভাবকে দায়ী করে। সমন্বয়পন্থী মুসলিম ঐতিহ্য এবং ধর্মান্তরিত মুসলমানদের পূর্বতন ধর্মের আচারানুষ্ঠান অনুসরণ করাটা আলিমদের দৃষ্টিতে ছিল অশাস্ত্রীয়। তার প্রতিকারকল্পে তাঁরা মুসলিম জনচিত্তকে জাগ্রত ও পরিশুদ্ধ করার জন্যে তৎপর হন।[৯]

ভারতে শিখ, মারাঠা, জাঠ ও সবশেষে কোম্পানির শক্তিবিস্তারের ফলে মোগল সাম্রাজ্যের হীনাবস্থা কালক্রমে যতই স্পষ্ট হয়ে ওঠে, উলেমাদের গোঁড়া শুদ্ধি আন্দোলনের আবেগ ততই বৃদ্ধি পায়। বঙ্গদেশে ফরায়েজী ও ভারতের উত্তর পশ্চিমাঞ্চলে তরিকা-ই-মুহম্মদীয়াহ্ আন্দোলন মুসলমানদের এই হীনাবস্থা থেকে উদ্ধারের একটি প্রয়াসমাত্র। ওয়ালি আল্লাহ্ তাই ইসলাম বিপন্ন বলে জেহাদ ঘোষণা করেন। তাঁর পুত্র আজিজ এক ধাপ এগিয়ে গিয়ে এক ফতোয়াতে ভারতকে দার-উল-হরব্ রূপে অভিহিত করেন, অর্থাৎ ভারত ইসলামের অনুকূল নয়। বঙ্গদেশকে ফরায়েজী নেতারাও অনুরূপে দার-উল-হরব্ বলে ঘোষণা করেছিলেন। উভয় আন্দোলনের অন্তর্নিহিত লক্ষ্য ক্রমে হয়ে দাঁড়ায় ইংরেজ শাসনের অবসান। এবং পরোক্ষে সেটা একদিন সিপাহি বিদ্রোহের (১৮৫৭) সঙ্গে যুক্ত হয়।[১০]

ইংরেজের সঙ্গে মুসলমান সমাজের বৈরিতা নানা পর্বের বিভিন্ন ঘটনায় ক্রমে ঘনীভূত হয়ে পড়ে। বিধর্মী নতুন শাসন ও শিক্ষাব্যবস্থাকে মুসলমানেরা মেনে নিতে পারে নি। অন্যদিকে নবাগত পশ্চিমী শিক্ষা ও শাসনব্যবস্থাকে স্বাগত জানিয়ে হিন্দু-সমাজ নবজাগরণের পথে এগিয়ে যায়। তাই দেখে এবং বঙ্গে পশ্চাৎপদ আতরাফ শ্রেণীর মধ্যে থেকে নেতৃত্ব দেবার উপযোগী শিক্ষিত মধ্যবিত্তের অভাব পূরণের কাজে আশরাফ শ্রেণী অগ্রসর হয়; গোড়ার দিকে মুসলিম নবজাগরণে তারা যে অগ্রণীর ভূমিকা নিয়েছিল তা অস্বীকার করা যায় না।

স্পষ্টতই উনিশ শতকে ভারতীয় মুসলমান সমাজের মানসিকতা ও ক্রিয়াকলাপ ছিল দ্বিমুখী ধারায় প্রবহমান। একদিকে তরিকা-ই-মুহম্মদীয়াহ্ আন্দোলনের পথে বেরিলির সৈয়দ আহমদ শহীদ ও পশ্চিমবঙ্গে তাঁর অনুগামী তিতুমির এবং পূর্ববঙ্গে ফরায়েজী আন্দোলনের নেতৃত্বে শরিয়ত আল্লাহ্ ও দুদু মিঞার ইংরেজ বিরোধী সংগ্রাম; অন্যদিকে ইংরেজ শাসন ও শিক্ষাব্যবস্থাকে স্বাগত জানিয়ে বঙ্গে আবদুল লতিফ ও আমির আলির এবং অনতিকাল পরে আলিগড়ে সার সৈয়দ আহমদের নব্যমুসলমান সমাজগঠনের উদ্যম লক্ষণীয়।

হিন্দুদের অগ্রগতি কিছু সংখ্যক শিক্ষিত মুসলমানকে সচকিত করে তোলে

এবং নিজেদের পশ্চাৎপদতা সম্পর্কে তাঁরা সচেতন হয়ে ওঠেন। তাঁরা মুসলমান সমাজের স্বাতন্ত্র্য বজায় রেখে ভিন্ন আবেগে সংঘবদ্ধ হবার প্রয়োজন উপলব্ধি করেন। তারই পরিণতি হল ১৮৫৫ সালের সেপ্টেম্বর মাসে কলকাতায় আঞ্জুমান-ই-ইসলামী নামক প্রথম মুসলিম রাজনৈতিক সংগঠনের প্রতিষ্ঠা।[১১] তার পশ্চাতে ছিলেন কাজী-উল-কুজত, মৌলবী ফজলুর রহমান, কাজী আবদুল বারি, আবদুল লতিফ প্রমুখ ব্যক্তিরা। তার আগে ঐ বছরের মে মাসে অনুষ্ঠিত এক সভায় ভারতের মুসলমান সম্প্রদায়ের উন্নয়নকল্পে মহামেডান অ্যাসোসিয়েশন নামে একটি সংস্থা গঠনের সিদ্ধান্ত হয়েছিল। সেই সভায় প্রস্তাবিত সংস্থার নিয়মাবলীর খসড়া ও কার্যনির্বাহক সমিতি গঠন সংক্রান্ত সিদ্ধান্ত ছাড়াও একটি প্রস্তাবে বলা হয়েছিল যে—

> No measure should on any occasion be adopted that might in any manner appear inimical to the British Government.[১২]

১৬ জুলাই তারিখে টাউন হলে কলকাতা ও তার পার্শ্ববর্তী এলাকার মুসলমানদের এক সভা আহ্বান করা হয়। অপ্রত্যাশিত সংখ্যক জনসমাগম হওয়ায় নিয়মাবলী অনুমোদন ও কার্যনির্বাহক সমিতি গঠনের কাজ অসমাপ্ত থেকে যায়। পরে ২১ জুলাই তারিখে অনুষ্ঠিত মুলতবী সভায় নিয়মাবলী গৃহীত হয়েছিল। মৌলবী মহম্মদ রউফ তাঁর ভাষণে ব্রিটিশ ইণ্ডিয়া অ্যাসোসিয়েশনের কর্মতৎপরতা ও সাফল্যের কথা উল্লেখ করেন। লোকের মনে ইংরেজের বিরাগ ভাজনের আশংকা তিনি নিরসন করেন। ১৩ সেপ্টেম্বর তারিখে সংস্থাটি চূড়ান্তভাবে গঠনের সিদ্ধান্ত হয়েছিল। কিন্তু সরকারের কাছে অবিলম্বে একটি স্মারকপত্র পেশ করার তাগিদে সভার দিন ৪ সেপ্টেম্বর তারিখে এগিয়ে আনতে হয়। কারণ জেলা সদর আদালতে উকিলদের ইংরেজি জানা বাধ্যতামূলক করে একটি ইস্তাহার কিছুকাল আগে প্রচার করা হয়েছিল। মুসলমানদের স্বার্থবিরোধী বলে এবং তাদের আবেদনে ইস্তাহারটি সরকার প্রত্যাহার করে নেয়। অ্যাসোসিয়েশনের পরবর্তী একটি সভায় অনুরূপ অন্যান্য সংস্থার সঙ্গে সংযোগ স্থাপনের সিদ্ধান্ত হয়। কিন্তু অ্যাসোসিয়েশনটির মেয়াদ বেশি দিন স্থায়ী হয় নি।

## উৎস নির্দেশ


১. অম্লান দত্ত। "উনিশশতকী বাঙলা নবজাগরণের গৌরব ও অপূর্ণতা," 'জিজ্ঞাসা'। বর্ষ ১, সংখ্যা ২, শ্রাবণ, ১৩৮৭। পৃ. ১২০। B. B. Misra. *The Indian Middle Classes : their growth in modern times.* New Delhi, 1978. p. 186.

২. A. F. Salahuddin Ahmed. "The Bengal Renaissance and the Muslim Community", in D. Kopf and S. Joardar (ed). *Reflections on the Bengal Renaissance.* Dacca, 1977. p. 37.

৩. Abdul Karim. *Murshid Kuli Khan and His Times.* Dacca, 1963. pp. 70, 254.

৪. N. K. Sinha. *The Economic History of Bengal : From Plassey to Permanent Settlement.* v. 1, 1965. pp. 180-1.

৫. অসীম রায়। "ইসলাম ও বাঙ্গালী মুসলিম সমাজ : ব্রিটিশ পর্ব", 'জিজ্ঞাসা'। বর্ষ ১, সংখ্যা ৪। মাঘ, ১৩৮৭। পৃ. ৪০২।

৬. তদেব। প্রাক-ব্রিটিশ পর্ব। বৈশাখ, ১৩৮৭। পৃ. ৮৮।

৭. Rafiuddin Ahmed. *The Bengal Muslims ; 1871-1906.* Delhi, 1981. pp. 39-42.

৮. Muin-ud-Din Ahmad khan. *History of the Fara'idi Movement in Bengal.* Karachi, 1965. p. xlvi.

৯. অসীম রায়। পূর্বোক্ত প্রবন্ধ। মাঘ, ১৩৮৭। পৃ. ৪০৫।

১০. P. Hardy. *The Muslims of British India.* Cambridge, 1972. p. 56.

১১. Rameshwar Prasad. "The Anjuman-E-Islami : the first Mohamedan Association in Bengal," *Quarterly Review of Historical Studies.* v. 7, n. 4. pp. 265-7.

১২. B. B. Majumdar. *Indian Political Associations and Reform of Legislature ; 1818-1917.* 1965. p. 221.

## আবদুল লতিফ ।। ১৮২৮—১৮৯৩

উনিশ শতকের দ্বিতীয়ার্ধে বঙ্গদেশে পাশ্চাত্ত্য শিক্ষার প্রসার ও সমকালীন বুদ্ধি-বিভাসিত আন্দোলনে মুসলমান সমাজের নিস্পৃহ মানসিকতার ক্ষতিকর পরিণাম উপলব্ধি করে যিনি মুসলিম জনমানসে নতুন চেতনা ও আধুনিকতার বোধন করেন তিনি হলেন আবদুল লতিফ। বিদেশী শাসনের সঙ্গে সর্ববিধ অসহযোগিতায় অভ্যস্ত এবং নব্যশিক্ষার প্রতি অন্ধবিদ্বেষী সেদিনের বাঙালি মুসলমান সমাজ তাঁর প্রয়াসকে সুনজরে দেখে নি। লতিফকে তাই অনেক সাবধানতা অবলম্বন করে চলতে হয়েছিল। তাঁর সম্পর্কে সুরেন্দ্রনাথ মন্তব্য করেন—

> To Abdool Luteef belongs the unique honour of being the pioneer of English education among the Mahomedans of Bengal···But before Sir Syed Ahmed was on the field, Abdool Luteef was there, exhorting, supplicating, entreating, earnestly appealing to his co-religionists to give their sons an English education, if they wanted to hold their own, in competition with Hindus.[১]

ফরিদপুর জেলার রাজাপুর গ্রামের এক কাজী পরিবারে তাঁর জন্ম। পিতা কাজী ফকির মোহাম্মদ ছিলেন একাধারে আইনজীবী, ভাষাবিদ ও সুলেখক। লতিফ কলকাতা মাদ্রাসায় আরবি শিক্ষা শেষ করে সেখানে সদ্য প্রতিষ্ঠিত ইংরেজি বিভাগে ভর্তি হন। ইংরেজি শিক্ষার প্রতি মুসলমানদের তখন বিশেষ আগ্রহ ছিল না। প্রথম বছরে গুটিকতক ছাত্রের মধ্যে লতিফ কৃতিত্বের পরিচয় দেন। তাঁর সেই শিক্ষা উত্তরকালে ইংরেজ রাজপুরুষদের সঙ্গে মেলামেশার পক্ষে সহায়ক হয়। কর্মজীবন শুরু করেন তিনি দমদমে অন্তরীণ সিন্ধু প্রদেশের কয়েকজন আমিরের একান্ত সচিব হিসাবে। এই কর্মসূত্রে তিনি কয়েকজন উচ্চপদস্থ ইংরেজ এবং অনেক সম্ভ্রান্ত মুসলমান পরিবারের ঘনিষ্ঠ সান্নিধ্যে আসেন।

বছরখানেক পরে লতিফ ঢাকা কলেজিয়েট স্কুলের সহকারি শিক্ষক নিযুক্ত হন। পরবর্তী পর্যায়ে তাঁকে কিছুকাল সরকারি কেরানির পদে দেখা যায়। সে-পদের কার্যকাল শেষ হলে তিনি কলকাতা মাদ্রাসার ইঙ্গ-আরবি বিষয়ে অধ্যাপনার কাজ করেন। ১৮৪৯ সাল থেকে লতিফ ডেপুটি ম্যাজিস্ট্রেটের পদে নিযুক্ত হন এবং সেই সময় থেকে তাঁর বৈচিত্র্যময় ও কর্মবহুল জীবন শুরু হয়। আলিপুর, খুলনা, হুগলি প্রভৃতি স্থানে মহকুমা শাসক হিসাবে

সুনাম ও জনপ্রিয়তা অর্জন করেন। হুগলিতে বর্ধমানের মহারাজা মহাতাবচাঁদ ও রামমোহনের পুত্র রমাপ্রসাদ রায়ের সঙ্গে তাঁর বন্ধুত্ব গড়ে ওঠে। ১৮৫২ সালে লতিফ বাংলা, বিহার ও উড়িষ্যার জাস্টিস অফ দ্য পীস মনোনীত হন। তারপরে আলিপুরে পুলিশ কোর্টের জজ (১৮৬৭-৭৭) এবং কিছুকাল প্রেসিডেন্সি ম্যাজিস্ট্রেটের পদে নিযুক্ত ছিলেন। ১৮৬৩ সালে জাস্টিস অফ দ্য পীস যাঁরা ছিলেন তাঁদের নিয়ে কলকাতার প্রথম মিউনিসিপ্যাল কর্পোরেশন গঠিত হয়। লতিফ তার একজন সদস্য মনোনীত হন। পরের বছরে বরাহ-নগরে যখন মিউনিসিপ্যালিটি গঠিত হয় তখন সংশ্লিষ্ট অঞ্চলের আদালতের জজ হিসাবে লতিফকে বরাহনগর পৌরসভার চেয়ারম্যান পদে দেখা যায়। সরকারি চাকরি থেকে অবসর গ্রহণের পরে বছরখানেক তিনি ভুপাল রাজ্যের মন্ত্রী (১৮৮৫-৮৬) হিসাবে কাজ করেন। রানী ভিক্টোরিয়ার জুবিলি উপলক্ষে সরকার তাঁকে নবাব বাহাদুর (১৮৮৭) উপাধিতে ভূষিত করেন।

সরকারি চাকরি জীবনের গোড়া থেকেই লতিফ মুসলমান সমাজের একজন মুখপাত্র হয়ে দাঁড়ান। ইংরেজ সরকারের প্রতি তাঁর পূর্ণ আনুগত্য থাকলেও সরকারি ক্রিয়াকলাপকে তিনি অন্ধভাবে সমর্থন করতেন না। নীলকরদের অত্যাচার যখন চরম হয়ে ওঠে তখন লতিফ ছিলেন খুলনা জেলার সাতক্ষীরার মহকুমা শাসক (১৮৫৩)। সরকারি কর্মচারি হিসাবে নীলকরদের অত্যাচার সম্পর্কে তাঁর নিষ্ক্রিয় থাকাই ছিল স্বাভাবিক। পরিবর্তে তিনি নীলকরদের উৎপীড়নের কথা ঊর্ধতন কর্তৃপক্ষের গোচরে আনেন এবং প্রতিকারের সুপারিশ করেন। চাষীদের জমিতে নীলকরদের বেআইনী অনুপ্রবেশের বিরুদ্ধে তিনি একটি পরোয়ানা জারিও করেছিলেন। তাতে জেলা শাসক অ্যাসলি ইডেনের কাছ থেকে শাস্তি হিসাবে লতিফ পেয়েছিলেন তিরস্কার ও বদলির আদেশ। এবিষয়ে পরবর্তীকালে আলোচনা প্রসঙ্গে *Reis and Rayyet* মন্তব্য করেছিল যে—

> ...he was promoted...to a higher grade and placed in charge of the newly formed Sub-division of Kalaroa...which was afterwards called the Sub-division of Satkhira, now in Khulneah. There he at once showed his mettle...who laid the seeds of the emancipation of the peasantry from slavery to Indigo. He was removed but without a stain.[২]

প্রয়াস তাঁর নিষ্ফল হয় নি। অ্যাসলি ইডেনের সুপারিশক্রমে সরকার ইন্ডিগো কমিশন বসিয়েছিলেন। প্রসঙ্গত উল্লেখ্য যে হরিশ মুখার্জীর মৃত্যুর পরে ব্রিটিশ ইন্ডিয়ান অ্যাসোসিয়েশনের উদ্যোগে তাঁর স্মৃতিরক্ষার্থে যে অর্থভাণ্ডার গঠিত হয়েছিল, লতিফ স্বতঃপ্রণোদিতভাবে তার সদস্যপদ গ্রহণ

করেন। সরকারি আনুগত্যের আতিশয্যের ফলে সার সৈয়দ আহমদ সিপাহি বিদ্রোহের কঠোর নিন্দা করেন। লতিফ সেবিষয়ে নীরব থাকেন।

লতিফ লক্ষ করেছিলেন মুসলমান ছাত্রদের উচ্চশিক্ষার কোনো ব্যবস্থা নেই। ওদিকে সরকারি অর্থে পরিচালিত হিন্দু কলেজে প্রবেশাধিকার হিন্দু ছাত্রদের মধ্যে সীমাবদ্ধ। লতিফের প্রচেষ্টায় হিন্দু কলেজ প্রেসিডেন্সি কলেজে নামান্তরিত হয় এবং সকল সম্প্রদায়ভুক্ত ছাত্রদের সেখানে প্রবেশাধিকার স্বীকৃতি পায়। তাঁর প্রভাবে মাদ্রাসা শিক্ষায় ইংরেজি যুক্ত হয়েছিল বটে, তবে মাদ্রাসায় আতরাফ পরিবারের সন্তানদের প্রবেশ নিষিদ্ধ থাকার রীতিকে লতিফ কার্যত সমর্থন করেন। বঙ্গে মুসলমানদের শিক্ষায় কোন্ ভাষা ব্যবহৃত হওয়া উচিত সেই প্রসঙ্গে যখন বিতর্কের ঝড় বয়ে যায় তখন লতিফ বলেছিলেন যে সাধারণ বাঙালি মুসলমানের কাছে বাংলা ভাষাই উপযোগী, তবে সে-ভাষা প্রচলিত ধারায় বেশি সংস্কৃত ঘেঁষা বা ফারসি ঘেঁষা না হয়ে মাঝামাঝি হওয়াই সঙ্গত।

জ্ঞানবিজ্ঞানের চর্চায় মুসলমানদের উৎসাহিত করার উদ্দেশ্যে লতিফ নিজের বাড়িতে ম্যাহোমেডান লিটার‍্যারি সোসাইটি (১৮৬৩)নামে একটি বিদ্বৎ সংস্থা গঠন করেন। তিনি এবিষয়ে তাঁর আত্মজীবনীতে লিখেছেন—

> কুসংস্কার এবং বিচ্ছিন্নতা থেকে মুক্ত করে মুসলিম সমাজকে পাশ্চাত্য শিক্ষার প্রতি আগ্রহান্বিত এবং ইংরেজ ও হিন্দু সমাজের শ্রেষ্ঠ প্রতিনিধিদের সংগে তাদের মেলামেশার সুযোগ সৃষ্টির জন্য ১৮৬৩ সালের এপ্রিল মাসে আমি ম্যাহোমেডান লিটারারি সোসাইটি প্রতিষ্ঠা করি। এই সমিতি আলোচনা সভা, বক্তৃতা এবং টাউন হলে অনুষ্ঠিত বাৎসরিক সাধারণ অধিবেশন ইত্যাদি মারফত মুসলমান সমাজের বুদ্ধিবৃত্তি বিকশিত এবং তাদিগকে উন্নতির পথে পরিচালিত করার জন্য অবিরত প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে। মুসলমানের স্বার্থ সংরক্ষণ ব্যাপারেও এ সমিতি সদাসর্বদা সরকারকে পরামর্শ দিচ্ছে।[৩]

প্রবন্ধ পাঠ, বক্তৃতা ও আলোচনা সভায় নানা ধরনের বিষয় থাকত, যেমন ইতিহাসপাঠের উপকারিতা, সংবাদপত্রের ইতিহাস, নৌ-পরিবহণ, বাণিজ্যের কথা, আমেরিকা আবিষ্কার কাহিনী, সভ্যতার ইতিহাস, শরিয়তী রীতিনীতি ইত্যাদি। অনেকটা ডিরোজিওর সাধারণ জ্ঞানোপার্জিকা সভার মতো আধুনিক জ্ঞানবিজ্ঞানে মুসলমানদের নিস্পৃহ মনোভাব কাটিয়ে তোলার জন্যে সোসাইটিতে যুবকদের আলোচনা ও বিতর্কে উৎসাহিত করা হত। অবশ্য ডিরোজিওপন্থীরা মুক্তমনে যুক্তিগ্রাহ্য বিচার-বিতর্কে যোগ দিতেন। কিন্তু লতিফের সোসাইটির অন্তর্নিহিত সুর ছিল রক্ষণশীল মুসলিম চিন্তা-ভাবনার

সত্তার এবং ব্রিটিশ শাসনব্যবস্থার সমালোচনা থেকে বিরত থাকা। সোসাইটির আলোচনা ও বক্তৃতা হত ফারসি কিংবা ইংরেজিতে, কদাচিৎ বাংলায়।

কালক্রমে সোসাইটির কর্মপরিসর বিস্তারিত হয়ে পড়ে। তখনও পর্যন্ত মুসলমানদের স্বতন্ত্র কোনো প্রতিনিধিত্বমূলক সংগঠন ছিল না। তাই সর্বভারতীয় ব্যাপারে মুসলিম স্বার্থ সম্পর্কিত যাবতীয় বিষয়ে লতিফের সোসাইটি একটি জনসংস্থা হিসাবে সরকারের স্বীকৃতি পায়। লর্ড রিপন যখন একটি শিক্ষা কমিশন (১৮৮২) নিয়োগ করেন তখন লতিফের সোসাইটি কমিশনের কাছে মুসলমানদের শিক্ষা সংক্রান্ত অভাব-অভিযোগ জ্ঞাপন করে। বড়লাট ও ইংরেজ রাজপুরুষদের নানা উপলক্ষে সংবর্ধনা জানানোর সুযোগে মুসলমানদের সমস্যা অভ্যাগতদের গোচরে আনা ছিল সোসাইটির একটি নিয়মিত কাজ। কর্মসূচির অনুরূপ আর একটি অঙ্গ ছিল নানা বিষয়ে সরকারের কাছে স্মারকপত্র পাঠানো। কার্যত সোসাইটি ছিল ভারতের উচ্চবিত্ত ও সম্ভ্রান্ত মুসলমানদের একটি প্রতিনিধিত্বমূলক সংস্থা। মহীশূর, অযোধ্যা প্রভৃতি রাজ্যের রাজন্যবর্গ সোসাইটির সদস্য ও পৃষ্ঠপোষক হিসাবে সেটির শক্তিবর্ধন করেন।

লতিফের লিটার‍্যারি সোসাইটির উদ্যোগে ১৮৬৫ সাল থেকে প্রতি বছরে সকল সম্প্রদায়ের বিশিষ্ট ব্যক্তিদের নিয়ে একটি সম্মেলন হত। সরকারের উচ্চপদস্থ কর্মচারি ও বুদ্ধিজীবীরা তাতে যোগ দিতেন। শিল্পসামগ্রীর প্রদর্শনী সম্মেলনের একটি অঙ্গ ছিল। বিখ্যাত বৈজ্ঞানিক ফাদার লাঁফো ফনোগ্রাফ যন্ত্রের ক্রিয়াকৌশল দেখিয়ে একবার বক্তৃতা করেন (আনুমানিক ১৮৯১ সালে)।

একথা আগে উল্লেখ করা হয়েছে যে কোনো-কোনো মুসলমান ধর্মগুরু ভারতকে দার-অল-হরব্ অর্থাৎ সংগ্রাম ও শত্রুতার দেশ বলে অভিহিত করেছিলেন। শাস্ত্র অনুযায়ী মুসলমানেরা উল্লিখিত স্থানে জিহাদ বা ধর্মযুদ্ধ করবেন। লক্ষ্য ছিল দার-অল-ইসলাম স্থাপন অর্থাৎ যেদেশে মুসলমানেরা ইসলাম শাস্ত্র অনুযায়ী শান্তিতে বসবাস করতে সক্ষম। সিপাহি বিদ্রোহের কিছুকাল পরে লক্ষ্ণৌয়ের ধর্মগুরুরা নতুন এক ফতোয়ায় বলেন যে ইংরেজরা মুসলমানদের রক্ষা করছে এবং তাদের ধর্মে হস্তক্ষেপ করছে না। সুতরাং তাদের বিরুদ্ধে জিহাদ শাস্ত্রসম্মত নয় এবং ভারত সম্পূর্ণ দার-অল-ইসলাম।[৪] সেইসূত্রে বেরিলির সৈয়দ আহমদ শহীদের শিষ্য এবং জৌনপুরের বিখ্যাত পণ্ডিত মৌলানা কেরামত আলি বঙ্গ পর্যটনকালে মুসলমানদের শুদ্ধি আন্দোলন অনেকাংশে শিথিল করে দিয়েছিলেন। সিপাহি বিদ্রোহের পরে মুসলমানদের প্রতি ব্রিটিশ সরকারের মনোভাব যখন কঠোর হয়ে ওঠে তখন লতিফ তাঁর

সোসাইটির এক বিশেষ অধিবেশনে (১৮৭০) মুসলমান সমাজের নেতৃস্থানীয় ব্যক্তিদের সমক্ষে কেরামত আলিকে দিয়ে ফরায়েজী আন্দোলনের বিপক্ষে এক ফতোয়ায় ভারতকে দার-অল-ইসলাম অর্থাৎ ভারত ইসলামধর্মীদের পক্ষে অনুকূল বলে ঘোষণা করান এবং নিজে দেশব্যাপী প্রচার শুরু করেন। লতিফের প্রচেষ্টার পিছনে মক্কার মুফতিদের সমর্থন পাওয়া যায়। সেদিনের পরিপ্রেক্ষিতে মুসলমানদের স্বার্থে লতিফের উদ্যম ছিল খুবই জরুরি ও গুরুত্বপূর্ণ।

লতিফ যথার্থই একজন বিদ্যোৎসাহী ব্যক্তি ছিলেন। নিজস্ব সোসাইটি ছাড়াও এশিয়াটিক সোসাইটি এবং তাঁর সমকালে প্রতিষ্ঠিত বেথুন সোসাইটি, বঙ্গীয় সমাজ বিজ্ঞান সভা এবং মহেন্দ্রলাল সরকারের ইণ্ডিয়ান অ্যাসোসিয়েশন ফর কালটিভেশন অফ সায়েন্স প্রভৃতি বিদ্বৎ সংস্থার সঙ্গে তিনি সক্রিয়ভাবে যুক্ত ছিলেন। তাছাড়া মেরি কার্পেন্টার প্রমুখ সমাজসেবীদেরও তিনি সহযোগী হন।

লর্ড ক্যানিং-এর আমলে ভারতে সর্বপ্রথম প্রতিনিধিত্বমূলক সরকার গঠনের সূচনা হিসাবে বিভিন্ন প্রদেশে বিধান পরিষদ (১৮৬২) গঠিত হয়েছিল। লতিফ বার তিনেক বঙ্গীয় ব্যবস্থাপক সভার সদস্য মনোনীত হয়েছিলেন। সেই সময়ে তিনি নানাবিধ আইন প্রবর্তনে সচেষ্ট হন। ১৮৬৪ সালে মুসলিম আইন ও কাজীপ্রথা রদ হয়ে যায়। ফলে মুসলমানদের একাংশের মধ্যে বেকার সমস্যার উদ্ভব হয়। বস্তুত গ্রামাঞ্চলে কাজীপ্রথার মাধ্যমে ছোটখাট বিবাদবিসংবাদের নিষ্পত্তি এবং বিবাহ ও তালাক রীতি নিয়ন্ত্রিত হত। উভয় সমস্যার সমাধান হিসাবে লতিফ কাউন্সিলে মুসলিম বিবাহ এবং তালাক রেজিস্ট্রেশন আইন উত্থাপন ও বিধিবন্ধকরণে সমর্থ হন। তাতে উক্ত বেকার সমস্যার সমাধান হয়। কেন্দ্রীয় ও প্রাদেশিক সরকার যে-কোনো বিধিব্যবস্থা ও আইন প্রণয়নের আগে মুসলমানদের সম্ভাব্য প্রতিক্রিয়া ও মনোভাব জানার জন্যে মুসলিম সমাজের প্রতিনিধি হিসাবে লতিফের মতামত গ্রহণ করতেন। ১৮৬০ সালে যখন ভারতে প্রথম আয়কর আইন প্রবর্তিত হয় তখন বোর্ড অব কমিশনার্স নামে একটি কমিটি গঠিত হয়েছিল। লতিফ বছর চারেক সেই কমিটির সদস্য ছিলেন। কিশোর অপরাধীদের জন্যে আলিপুরে রিফরমেটারি স্থাপনেও (১৮৭৬) লতিফের ভূমিকা ছিল প্রত্যক্ষ।

সরকারি কর্মজীবনের প্রায় গোড়ার দিকে যখন লতিফ জনহিতকর কাজ শুরু করেন তখন তিনি দেখেন যে "মুসলমান সমাজ ইউরোপীয় দূরের কথা এমন কি প্রতিবেশী হিন্দু সমাজের লোকদের সঙ্গেও মেলামেশা করতে পরাঙ্মুখ।"[৫] নানাভাবে তিনি মুসলমানদের মানসিক জড়তা কাটিয়ে তুলতে সচেষ্ট হন। তারই অন্যতম কাজ হিসাবে তিনি ১৮৫৩ সালে একটি প্রবন্ধ প্রতিযোগিতার

ব্যবস্থা করেন। প্রবন্ধের বিষয় ছিল 'মুসলমান ছাত্রদের নিকট ইংরেজি শিক্ষার উপকারিতা'। বহু সংখ্যক সুচিন্তিত ও দীর্ঘ প্রবন্ধ জমা পড়ে। অনেকে মুসলমান ছেলেমেয়েদের ইংরেজি শিক্ষার বিরুদ্ধে তীব্র প্রতিবাদ জানায় এবং নিজমত সমর্থনে ধর্মগ্রন্থ থেকে নানা উক্তির উদ্ধৃতি দেয়। কেউ কেউ পুরস্কার-দাতাকে ধর্মের শত্রু এবং ইসলাম ধর্মে বিপ্লবকামী বলে নিন্দা করে। অবশ্য অনেকে অনুকূল মতামত ব্যক্ত করেছিল।

মূলত রক্ষণশীল হলেও লতিফ ধর্ম ও সামাজিক বিধিব্যবস্থায় গোঁড়ামি পছন্দ করতেন না। কোরাণের আক্ষরিক ও অন্ধ অনুসরণ মুসলমানদের পক্ষে ক্ষতিকর বলে তিনি মনে করতেন। ১৮৬৩ সালে ছোটলাট সিসিল বিডন আলিপুরে একটি কৃষি প্রদর্শনীর ব্যবস্থা করেন। সোসাইটির একটি সভায় লতিফ প্রদর্শনীর উপকারিতা সম্পর্কে একটি প্রবন্ধ পাঠ করেন। আলিপুরের প্রদর্শনী লোককে আকৃষ্ট করা তো দূরের কথা, পরিবর্তে লোকের মনে করবৃদ্ধির আশংকা সৃষ্টি করে। লতিফ সেজন্যে হিন্দুস্থানী ভাষায় তাঁর প্রবন্ধটি প্রকাশ করে ব্যাপকভাবে প্রচার করেন। ১৮৬৫ সালে কলকাতায় যখন প্রথম জনসংখ্যা গণনার ব্যবস্থা হয় তখন ১৯৮টি পরিবার ভয়ে কলকাতা ত্যাগ করে জঙ্গলে পালিয়ে যায়, এই আশংকায় যে তাতে মহিলাদের ইজ্জত হানি হবে এবং সরকার ব্যাপকহারে কর সংগ্রহ করবে। লতিফ আদম শুমারির তাৎপর্য ব্যাখ্যা করে একটি পুস্তিকা প্রচার করেন।

১৮৪৮ সালে কলকাতা মাদ্রাসায় স্বল্পকালীন অধ্যাপনা সূত্রে লতিফ শিক্ষা বিস্তারে, বিশেষ করে মুসলমানদের শিক্ষার ব্যাপারে আজীবনকাল এক গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করেন। তিনি ছিলেন মুসলিম শিক্ষা সংক্রান্ত বহু স্মারকপত্র, প্রতিবেদন ও নিবন্ধের লেখক। ১৭৮১ সালে ওয়ারেন হেস্টিংসের পৃষ্ঠপোষকতায় কলকাতা মাদ্রাসা (প্রাচ্যবিদ্যা কলেজ) স্থাপিত হয়েছিল। ১৮২০ সালে মাদ্রাসায় একটি ইংরেজি বিভাগ যুক্ত হয়। আরবি বিভাগের তুলনায় ইংরেজি বিভাগে ছাত্রসংখ্যা ছিল নগণ্য। লতিফ ছিলেন উভয় বিভাগের প্রাক্তন ছাত্র। নিজের অভিজ্ঞতার ভিত্তিতে তিনি মাদ্রাসায় অ্যাংলো-পার্সিয়ান বিভাগ খোলার ব্যাপারে সরকারকে পরামর্শ দেন। ইংরেজির মতো বাংলা ভাষার প্রতিও অভিজাত মুসলমানদের ছিল তীব্র অনীহা। তাই উনিশ শতকের দ্বিতীয়ার্ধের প্রথম দিকে মাদ্রাসায় বাংলা শিক্ষার ব্যবস্থা দেখা যেত না। গণিত শিক্ষাও ছিল অনুপস্থিত। লতিফের প্রভাবে মাদ্রাসায় প্রাথমিক স্তরে বাংলা ও গণিত শিক্ষা প্রবর্তিত হয়েছিল। মাদ্রাসার অ্যাংলো-পার্সিয়ান বিভাগ থেকে উত্তীর্ণ মুষ্টিমেয় ছাত্রের উচ্চশিক্ষার সুবিধার্থে প্রেসিডেন্সি কলেজের পত্তন হয়, সেকথা আগেই আলোচিত হয়েছে।

১৮৬১ সাল থেকে মাদ্রাসা পরিচালনা এবং হাজী মহম্মদ মহসীনের ট্রাস্ট ফান্ডের ব্যয়নির্বাহ সম্পর্কে দীর্ঘ বারো বছর ধরে বহু বাদানুবাদ ও বিতর্ক চলে। তখন একদিকে হুগলি ও কলকাতা মাদ্রাসা পরিচালনায় অব্যবস্থা এবং অন্যদিকে ইংরেজি শিক্ষাবিমুখ মুসলিম ছাত্রের সংখ্যা কম হত বলে হুগলি কলেজে মহসীন ট্রাস্টের উপকার হিন্দুরা ভোগ করত। প্রথম থেকেই লতিফের নিরবচ্ছিন্ন আন্দোলনের ফলে উক্ত মাদ্রাসা দুটি ছাড়াও অন্যান্য স্থানের মাদ্রাসা শিক্ষায় ও পরিচালনায় সরকার নানাবিধ সংস্কার করেন এবং মহসীন ফান্ডের অর্থ হুগলি কলেজের পরিবর্তে মাদ্রাসা শিক্ষায় ব্যয়ের সিদ্ধান্ত নেন।

মুসলমান সমাজের সর্বাঙ্গীণ উন্নতি বিশেষ করে মুসলিম শিক্ষার আধুনিকীকরণ ছিল লতিফের স্বপ্ন ও সাধনার বস্তু, যাতে তাঁর স্বধর্মীয় লোকেরা হিন্দুদের সমকক্ষ হতে পারে। কিন্তু সেজন্যে তিনি হিন্দুবিদ্বেষী ছিলেন না। বহু হিন্দুর সঙ্গে যেমন তাঁর সম্পর্ক ঘনিষ্ঠ ছিল, তেমনি তিনি বিভিন্ন সংস্থার সঙ্গে প্রত্যক্ষভাবে যুক্ত ছিলেন, যেগুলিতে আর কোনো মুসলমানকে দেখা যেত না। লতিফ সম্পর্কে তাই সমসাময়িক হিন্দু লেখকেরা প্রশংসায় উচ্ছ্বাস প্রকাশ করেছেন। তবে কোনো-কোনো লেখকের মতে প্যান ইসলাম মতাদর্শের প্রবক্তা জামালউদ্দীন আফগানির প্রভাবে লতিফের মনে মুসলিম স্বাতন্ত্র্যবোধ দেখা দেয়। তার বিশেষ পরিচয় পাওয়া যায় ১৮৭৬ সালে যখন তুরস্কের সঙ্গে সার্ভিয়া প্রভৃতি রাজ্যের যুদ্ধ বাধে। "নিয়মতান্ত্রিক পন্থায়" সরকারের অনুমতি নিয়ে তিনি প্রতিবাদ সভার আয়োজন করেন। তুর্কি আহতদের সাহায্যার্থে একটি অর্থভান্ডারও খোলা হয়। সারা ভারতে মুসলমানদের মধ্যে তুরস্কের সমর্থনে সেদিন বিপুল আন্দোলন দেখা দেয়।

লতিফ অবশ্য আন্দোলন ও বিক্ষোভ অপেক্ষা সমন্বয় ও সমঝোতায় অধিক বিশ্বাসী ছিলেন। সরকারের প্রতি আনুগত্যের মাধ্যমেই তিনি স্বধর্মীয়দের হিতসাধনে সচেষ্ট থাকতেন। ইংরেজিতে দুখণ্ডে লিখিত আত্মজীবনী ছাড়া তিনি বহু প্রবন্ধ রচনা করেন। সুসংবদ্ধ কোনো তাত্ত্বিক চিন্তা তাঁর রচনাদিতে বিশেষ পাওয়া যায় না।

## উৎস নির্দেশ

১. মন্মথনাথ ঘোষ : "মহাত্মা আবদুল লতিফ খাঁ বাহাদুর", 'মালঞ্চ'। বর্ষ ৪, সংখ্যা ২, জ্যৈষ্ঠ ১৩২৪। পৃ. ১৫১ (প্রবন্ধটি পাঁচটি সংখ্যায় ধারাবাহিকভাবে প্রকাশিত)।

২. আবদুল লতীফ খান : 'মুসলিম বাংলা : আমার যুগে'। ঢাকা, ১৯৬৮। অনুবাদক আবু জাফর শামসুদ্দীন লিখিত ভূমিকা, পৃ. ১৬।

৩. তদেব। পৃ. ১৭।

৪. Abu Imam. "Some Aspects of Muslim Politics and Personalities in India in the Later Nineteenth Century. *The Journal of the Institute of Bangladesh Studies.* Rajsahi, 1977. v. 2. p. 60.

৫. আবদুল লতীফ খান : পূর্বোক্ত গ্রন্থ। পৃ. ২৮।

## সৈয়দ আমির আলি ॥ ১৮৪৯—১৯২৮

উনিশ শতকের হিন্দু শিক্ষিত সমাজ একাধারে পাশ্চাত্ত্য যুক্তিবাদী ও উদারতন্ত্রী ভাবাদর্শ অনুসরণের সঙ্গে হিন্দু অতীতের আবিষ্কার ও ধর্মীয় আত্মগরিমায় উচ্ছল হয়ে ওঠে। বিগত কয়েক শতকের মুসলিম শাসনে হিন্দুদের মনে সানুরাগ মমত্বের পরিবর্তে জন্মেছিল অবজ্ঞা ও ঔদাসীন্য। নব্যশিক্ষিত মুসলমানেরাও তাই হিন্দু নবজাগরণে একাত্মতা (identity) খুঁজে পায় নি। হিন্দুদের মতো মুসলমানেরাও নিজস্ব ঐতিহ্য ও আত্মগরিমার সন্ধান করে স্বতন্ত্র উৎসে। সৈয়দ আমির আলিকে সেই বিচ্ছিন্ন মুসলিম মানসের অন্যতম উদ্‌গাতা বলা যায়।

মুসলিম নবজাগরণের তাত্ত্বিক ভিত্তি রচনার সঙ্গে সংঘবদ্ধ রাজনৈতিক আন্দোলনের তিনি ছিলেন পুরোধা। কটকের এক শিয়া পরিবারে তাঁর জন্ম। হুগলি মহসীন কলেজের তিনি ছাত্র ছিলেন। কলকাতা বিশ্ববিদ্যালয়ে ইতিহাসে এম. এ. এবং আইন পড়া শেষ করে তিনি কলকাতায় ওকালতি প্র্যাকটিশ শুরু করেন। পরে একটি বৃত্তি পেয়ে ইংল্যান্ডে ব্যারিস্টারি পড়তে (১৮৬৯-৭৩) চলে যান। ফিরে এসে কলকাতায় প্রেসিডেন্সি ম্যাজিস্ট্রেটের পদে (১৮৭৮-৮১) নিযুক্ত হন। সেই সময়ে তিনি বঙ্গীয় ব্যবস্থাপক সভার সদস্য (১৮৭৮-৮৩) ছিলেন। পরে কেন্দ্রীয় আইন সভারও সদস্য মনোনীত হয়েছিলেন; বেঙ্গল টেনান্সি বিল আলোচনার সময়ে তিনি কৃষকদের সমস্যা তুলে ধরেন। ইলবার্ট বিল সমর্থনসূত্রে তিনি হিন্দুদের সঙ্গে ঐক্যবদ্ধ হন। কলকাতা বিশ্ববিদ্যালয়ের টেগোর ল লেকচারারের পদেও তাঁকে দেখা যায়। সার রমেশ মিত্র অবসর গ্রহণ করলে আমির আলি হাইকোর্টের বিচারপতি নিযুক্ত হন। ১৯০৪ সাল থেকে জীবনের শেষাবধি তিনি ইংল্যান্ডে অতিবাহিত করেন।

আমির আলি বঙ্গদেশে নিজেকে পরদেশী বলে মনে করতেন। বাংলা ভাষার প্রতিও তাঁর অনুরাগ ছিল না। তবুও তিনি ছিলেন কলকাতার বাসিন্দা এবং এই শহরই ছিল তাঁর জীবিকা ও রাজনৈতিক জীবনের কর্মকেন্দ্র। সর্বোপরি বঙ্গীয় মুসলমান সমাজকে নিয়েই মূলত তাঁর রাজনৈতিক কর্মতৎপরতা গড়ে উঠেছিল। সেই হিসাবে বাঙালির রাষ্ট্রচিন্তায় তাঁর স্থান অস্বীকার করা যায় না।

আচার-বিচার ও চিন্তাভাবনায় আমির আলি ছিলেন যথার্থই একজন আধুনিক মনোভঙ্গিসম্পন্ন ব্যক্তি। দেশে যে একটি সুদূরপ্রসারী রাজনৈতিক পরিবর্তন আসন্ন সেকথা তিনি যথাসময়ে উপলব্ধি করেন। তাই মুসলমানদের

স্বার্থরক্ষা ও তাদের দাবি সরকারের কাছে তুলে ধরার তাগিদে তিনি সার সৈয়দ আহমদকে একটি রাজনৈতিক দল গড়ে তোলার জন্যে অনুরোধ করেছিলেন। কিন্তু ইংরেজি শিক্ষায় গুরুত্ব দেওয়াই ছিল সার সৈয়দের মূল লক্ষ্য। তাতে অবশ্য আমির আলির দ্বিমত ছিল না। কিন্তু হিন্দুদের মতো মুসলমানদের একই সঙ্গে রাজনৈতিক চেতনা সৃষ্টির প্রয়োজন তাঁর কাছে ছিল সমধিক গুরুত্বপূর্ণ। নইলে নবজাগ্রত হিন্দু জাতীয়তাবাদের জোয়ারে মুসলিম সত্তা ভেসে যাবে বলে তিনি আশংকা করেন।[১] সার সৈয়দ যুবক আমির আলির প্রস্তাবকে আমল দেন নি।

আবদুল লতিফ যখন কলকাতায় লিটার‍্যারী সোসাইটি, আর আলিগড়ে সার সৈয়দ সায়েনটিফিক সোসাইটির মাধ্যমে মুসলমান সমাজে সামাজিক ও সাংস্কৃতিক আন্দোলন গড়ে তুলতে ব্যস্ত তখন আমির আলি কলকাতায় ন্যাশনাল ম্যাহোমেডান অ্যাসোসিয়েশন নামে মুসলমানদের একটি স্বতন্ত্র রাজনৈতিক দল (১৮৭৭) গঠন করেন। দেশের রাজনৈতিক বিধিব্যবস্থার আসন্ন পরিবর্তন উপলব্ধি করে মুসলমানদের আত্মচেতনা ও ঐক্যবোধ সৃষ্টি করাই ছিল তাঁর লক্ষ্য। তার জন্যে অবশ্য তিনি মুসলমানদের শিক্ষা ও সংস্কৃতিমূলক উন্নয়ন প্রয়াসকে উপেক্ষা করতে চান নি।

নবগঠিত অ্যাসোসিয়েশনের লক্ষ্য ও কর্মসূচি সারা মুসলমান সমাজে উদ্দীপনার সঞ্চার করে। বাংলা ও বাংলার বাইরে বছর খানেকের মধ্যে মোট ৩৪টি শাখা গড়ে ওঠে। সেই কারণে দলের নামের আগে "সেন্ট্রাল" শব্দটি পরে (১৮৭৮) যুক্ত হয়েছিল। মুসলমান সম্প্রদায়ের স্বার্থ সংরক্ষণ ও অসন্তোষ দূরীকরণে দলটি অল্পবিস্তর সাফল্য অর্জন করে। নানা সময়ে বিভিন্ন ব্যাপারে দলের পক্ষ থেকে সরকারের কাছে স্মারকপত্র পেশ করাই ছিল সেটির মুখ্য কাজ। সরকারি মহলে দলটির প্রতি মৌখিক শুভেচ্ছা লিপিবদ্ধ হত বটে, কিন্তু কাজে তার বিশেষ প্রমাণ পাওয়া যেত না। ১৮৮২ সালে বড়লাট রিপনের কাছে মুসলমানদের জন্যে অতিরিক্ত (preferential) সুবিধাদির দাবিতে যে স্মারকপত্র পেশ করা হয়েছিল সেটা পরবর্তী বড়লাট ডাফরিনের আমলে নামঞ্জুর হয়ে যায়। চাকরির পরীক্ষায় ও প্রতিদ্বন্দ্বিতায় জাতিগত বৈষম্যমূলক আচরণ সরকারি দৃষ্টিতে অসঙ্গত বলে বিবেচিত হয়। অবশ্য প্রাদেশিক ও স্বায়ত্তশাসিত প্রতিষ্ঠান, যেখানে মুসলমানেরা সমান সুযোগ থেকে বঞ্চিত ছিল সেখানে সুযোগের অসমতা রদ করার উদ্দেশ্যে সরকার পক্ষ থেকে সমতুল সুবিধাদানের সুপারিশ করা হয়। সেইটুকুকেই আমির আলি মুসলমানদের "ম্যাগনা কার্টা" বলে উচ্ছ্বাস প্রকাশ করেন। ১৮৮৩ সালে অ্যাসোসিয়েশন কলকাতা হাইকোর্টের কাছে একটি আবেদনে উকিল ও

অ্যাটর্নিশিপ পরীক্ষায় মুসলমানদের ক্ষেত্রে নিয়মকানুন শিথিল করার জন্যে যে স্মারকপত্র পেশ করে সেটা ফলপ্রসূ হয় নি। দলের অনুরূপ আরও কিছু প্রচেষ্টা নিষ্ফল হয়।[২]

প্রসঙ্গত উল্লেখ্য যে ন্যাশন্যাল ম্যাহোমেডান অ্যাসোসিয়েশন গঠিত হবার পরে নবাব আবদুল লতিফের রক্ষণশীল গোষ্ঠীর সঙ্গে আমির আলির প্রগতিবাদী গোষ্ঠীর মধ্যে বিবাদ লাগে। আমির আলির দলকে লতিফ "রিফর্মার্স" বলে কটাক্ষ করতেন। মুসলমানদের স্বার্থ ও সমস্যার ব্যাপারে সরকার লতিফের অভিমতকেই প্রাধান্য দিতেন, বিশেষ করে যেসব বিষয়ে আমির আলির অ্যাসোসিয়েশন স্মারকপত্র পেশ করে দাবিদাওয়া জানাত।

১৮৮২ সালের এক স্মারকপত্রে অ্যাসোসিয়েশন প্রস্তাব করে যে আধুনিক জীবনে অচল ও মান্ধাতা আমলের মাদ্রাসা শিক্ষার পিছনে মহসীন ট্রাস্টের অর্থ ব্যয় না করে বরং ইংরেজি শিক্ষার উন্নয়নে সেই অর্থ বরাদ্দ করা হোক। তখন ইংরেজি শিক্ষার প্রসারে অগ্রণী স্বয়ং লতিফ তার প্রতিবাদ করে বলেন যে উক্ত প্রস্তাব অনুযায়ী মুসলমান সমাজের উপকার হবে বটে কিন্তু ট্রাস্ট ফাণ্ডের দাতার অভিলাষ ও উদ্দেশ্য চরিতার্থ হবে না। এই আপত্তির সূত্র ধরে অ্যাসোসিয়েশনের পঞ্চবার্ষিকী প্রতিবেদনে অভিযোগ করা হয় যে মুসলমানদের অগ্রগতির প্রতিবন্ধক হল মুষ্টিমেয় কিছু মুসলমান। আমির আলির সমর্থকেরা "মোসলেম ক্রনিকল" পত্রিকায় লতিফের লিটারারি সোসাইটির সমালোচনা করে বলেন যে, উক্ত সংস্থার গোঁড়া ও যুক্তিবিমুখ সদস্যেরা মুসলিম সমাজের সংস্কার ও প্রগতিমুখী যাবতীয় প্রচেষ্টায় বাধ সাধছে। মোহামেডান এডুকেশন কনফারেন্সে আমির আলি মুসলিম নারী সমাজের শিক্ষা ও মুক্তির জন্যে আহ্বান জানান, তাতে সোসাইটির রক্ষণশীল সদস্যেরা রুষ্ট হন।[৩]

কলকাতায় ১৮৮৫ সালে দ্বিতীয় সর্বদলীয় জাতীয় সম্মেলনের অন্যতম আহ্বায়ক হিসাবে আমির আলির অ্যাসোসিয়েশন যুক্ত হয়েছিল। অপর আহ্বায়কদের মধ্যে ছিল ব্রিটিশ ইন্ডিয়ান অ্যাসোসিয়েশন ও সুরেন্দ্রনাথের ইন্ডিয়ান অ্যাসোসিয়েশন। শেষোক্ত দল দুটিতে আধিপত্য ছিল হিন্দুদের। কিন্তু পরবর্তীকালে জাতীয় কংগ্রেস প্রতিষ্ঠার ব্যাপারে আমির আলি সম্পূর্ণ সরে থাকেন। কংগ্রেসের প্রতিষ্ঠাতা অ্যালান অকটাভিয়ান হিউম আমির আলিকে কংগ্রেসের প্রথম অধিবেশনে সভাপতিত্ব করার জন্যে অনুরোধ জানান, আলি সে-অনুরোধ প্রত্যাখ্যান করেন। কংগ্রেসের পরবর্তী মাদ্রাজ ও কলকাতা অধিবেশনের আগে তাঁর কাছে অনুরূপ অনুরোধ নিষ্ফল হয়েছিল। কারণ হিন্দুদের সঙ্গে একযোগে সরকারের বিরুদ্ধে অসন্তোষ প্রকাশে মুসলিম-

সমাজের কিছু লাভ হবে না বলেই তাঁর ধারণা ছিল। পরিবর্তে তিনি ১৮৮৮ সালে মুসলমানদের এক সর্বভারতীয় সম্মেলনের আয়োজন করেন। তিনি বোম্বাইয়ের কংগ্রেস নেতা বদরুদ্দিন তায়েবজীকে এই বলে আশ্বাস দেন যে উক্ত সম্মেলন হিন্দুবিরোধী কোনো পাল্টা প্রচেষ্টা নয়।[৪]

তায়েবজী সার সৈয়দকেও কংগ্রেসে যোগদানের জন্যে আহ্বান জানিয়েছিলেন। তিনি সে আহ্বান প্রত্যাখ্যান করে বলেন যে বড়লাটের কর্মপরিষদে ভারতীয় প্রতিনিধিত্বের দাবি স্বীকৃতি পেলে লাভবান হবে হিন্দুরা, মুসলমানের হীনাবস্থা ঘুচবে না। সৈয়দ আহমদ ইংরেজের সঙ্গে সর্বতোভাবে আনুগত্য ও সহযোগিতার পথে সরকারি সুনজরের প্রত্যাশী ছিলেন। লতিফের মতো তিনিও বিশ্বাস করতেন যে শিক্ষা বিস্তারের মধ্যে দিয়েই পরিণামে মুসলিম স্বার্থ সংরক্ষণের উদ্দেশ্য সবচেয়ে কার্যকর হবে। বস্তুত উভয়েই রাজনীতি বিষয়টিকে এড়াতে চাইতেন ইংরেজের বিরাগভাজন হবার আশংকায়। তাই বিপিনচন্দ্র পাল সখেদে লিখেছেন—

> মুসলমান নেতৃগণ তখন বর্তমান ব্রিটিশ রাজকেই আঁকড়াইয়া ধরিয়াছিলেন। ইংরেজ দপ্তর-তন্ত্রের বা ব্যুরোক্রেসীর হাত ধরিয়াই তাঁহারা তখন ভারতের আধুনিক রাষ্ট্রীয় জীবনে একটা শ্রেষ্ঠ স্থান অধিকার করিবার চেষ্টায় ছিলেন।[৫]

আমির আলি অবশ্য মুসলমানদের স্বার্থে স্বতন্ত্র পথে রাজনৈতিক চাপ সৃষ্টির পক্ষপাতী ছিলেন। কিন্তু তিনি হালে বিশেষ পানি পান নি। অন্যদিকে মুসলিম রাজনৈতিক চেতনা ও প্রেরণার উৎস হয়ে দাঁড়ায় আলিগড়। সার সৈয়দের মৃত্যুর পরে আলিগড়ের নেতৃস্থানীয় ব্যক্তিরা ১৯০৬ সালে সিমলায় বড়লাটের কাছে একদল প্রতিনিধি প্রেরণ করেন, যার ফল হয়েছিল উত্তরকালে মর্লে-মিন্টো শাসনসংস্কারের মাধ্যমে স্বতন্ত্র মুসলিম নির্বাচকমণ্ডলীর প্রবর্তন। সেই বছরে প্রতিষ্ঠিত হয়েছিল ভারতীয় মুসলিম লীগ, যার পিছনে ছিল আমির আলির সানুরাগ সমর্থন! ইংল্যান্ডে স্থায়ীভাবে বসবাসকালে তাঁকে করা হয় লীগের লন্ডন শাখার প্রতিনিধি। ১৯১২ সালে কংগ্রেসের মুখপাত্র হিসাবে মহম্মদ আলি জিন্না আমির আলির মতিগতি ফেরাবার চেষ্টা করেন এবং তাঁকে কংগ্রেসের সভাপতি পদ গ্রহণের আহবান জানান। বলা বাহুল্য আমির আলি সে-প্রস্তাব প্রত্যাখ্যান করেন।[৬] মুসলিম লীগে উগ্রপন্থীদের প্রভাব বৃদ্ধির জন্যে তিনি ১৯১৩ সালে লীগের সংস্রব ছিন্ন করেন। এরপর সক্রিয় রাজনীতির সঙ্গেও তাঁর সম্পর্ক ছিন্ন হয়।

হিন্দু ধর্মকেও তিনি নানাভাবে সমালোচনা করেন এবং বলেন যে মুসলমানদের আগমনের পর থেকেই ভারতের প্রকৃত ইতিহাস শুরু হয়। ভারতের

হিন্দু ও মুসলমানদের বিরোধকে বিলেতের ক্যাথলিক ও প্রটেস্ট্যান্টদের বিরোধের সঙ্গে তুলনাকে তিনি অর্থহীন বলে মনে করতেন। কারণ খ্রীষ্টধর্মের অন্তর্গত উক্ত দুটি ধারায় অনুষ্ঠান-প্রতিষ্ঠানের বিরোধ থাকলেও তারা একই শাস্ত্র মানে। কিন্তু তাঁর দৃষ্টিতে হিন্দু-মুসলমানেরা হল—

> Two absolutely antithetical systems existed side by side··· without amalgamation···Hinduism is not merely a religion, but a complex social system···hedged round by stringent rules of caste. No outsider can ever enter its pale···its very exclusiveness has enabled it to preserve···through ages its ancient urges from contamination by foreign influences. Islam···is democratic, tending towards socialism.[৭]

## ধর্মচিন্তার পরিপ্রেক্ষিত

ইংল্যান্ডে ব্যারিস্টারি পড়ার সময়ে আমির আলির 'এ ক্রিটিক্যাল এগজামিনেশন অফ্ দ্য লাইফ অ্যান্ড টিচিংশ অফ্ মহাম্মদ' (১৮৭৩) নামে একটি পুস্তিকা প্রকাশিত হয়েছিল। তারই ভিত্তিতে তাঁর 'দ্য স্পিরিট অফ্ ইসলাম' (১৮৯১) গ্রন্থটি রচিত হয়। তাঁর 'এ সর্ট হিস্টি অফ দ্য স্যারাসেনস' (১৮৮৯) গ্রন্থটি বিশেষ সমাদর লাভ করে। উল্লিখিত দুটি গ্রন্থে ইসলামের উদারতন্ত্রী ভূমিকার এক অভিনব ব্যাখ্যা পাওয়া যায়।

আলিগড়ের সার সৈয়দ আহমদ যেমন দেখাতে চেয়েছিলেন যে ইসলামধর্ম প্রগতির অন্তরায় নয়, আমির আলির ব্যাখ্যা সেই কথারই যেন প্রতিধ্বনি। উনিশ শতকের যুক্তিবাদী ও উদারতন্ত্রী নবজাগরণের এক অভিনব মূল্যায়ন ও বিশ্লেষণ করেছেন আমির আলি তাঁর উল্লিখিত গ্রন্থ তিনটিতে। সৈয়দ আহমদের চিন্তা থেকে এক ধাপ এগিয়ে গিয়ে তিনি বলেন যে উলেমা সম্প্রদায়ের বিকৃত ভাষ্যের উপর নির্ভর না করে মূল কোরাণ পাঠ করাই সমীচীন। তিনি বিশ্বাস করতেন যে সংস্কার আন্দোলনের আগে বুদ্ধিবিভাসিত (enlightenment) আন্দোলন ঘটা আবশ্যক। ধর্মীয় জীবনের পুনর্বিন্যাসের আগে, শত শত বছরের টীকা, ভাষ্য এবং আনুগত্যের অনুশাসন থেকে মনের বন্ধনমুক্তি চাই। ধর্মীয় আচার ও অনুষ্ঠান উপাসকের কাছে হৃদয়গ্রাহী না হলে তা বর্জন করাই সঙ্গত। বাহ্যানুষ্ঠানের পরিবর্তে অন্তরের আবেগ হল বড় কথা।[৮]

আমির আলি চাইতেন যে নবম শতকের কিছু ব্যক্তির ব্যাখ্যানে নির্ভর না করে মুসলমানেরা তাদের স্বাধীন বিচার (ijtibad) ক্ষমতা প্রয়োগ করুক এবং

আধুনিক জীবনের প্রয়োজন ও পরিস্থিতি অনুযায়ী তারা ইসলামকে বিশ্লেষণ করুক। তিনি প্রচলিত ধারণা মানতেন না যে, কোরাণ কেবল আরবি ভাষাতেই পড়া বিধেয় এবং সেই ভাষাতেই নমাজ পড়তে হবে। তাঁর দৃষ্টিতে ইসলামের সংস্কার তখনই সম্ভব যখন একথা সবাই উপলব্ধি করবে যে, প্রার্থনা যে-ভাষাতেই উচ্চারিত হোক না কেন তার অন্তর্নিহিত সারবত্তা তাতে অক্ষুণ্ণ থাকে এবং ভক্তির রস যে-ভাষাতেই নিবেদিত হোক না কেন তা ঈশ্বর গ্রহণ করেন।

আমির আলি ছিলেন শিয়া সম্প্রদায়ভুক্ত। তাঁর রচনাদি সব ইংরেজিতে লিখিত। বলা বাহুল্য ইংরেজি ভাষা স্বল্প সংখ্যক মানুষের কাছেই ছিল বোধগম্য। সাধারণ বাংলাভাষী নিম্নবিত্ত মুসলমানের সঙ্গে তাঁর বিশেষ সম্পর্ক ছিল না। উচ্চবিত্ত আসরাফ শ্রেণীর সঙ্গে নিম্নবিত্ত আতরাফ শ্রেণীর মধ্যে দুর্লঙ্ঘ্য ব্যবধান বিরাজ করত।

ইংল্যাণ্ডে ছাত্রজীবনে আমির আলির মনোভঙ্গি গঠিত হয়েছিল তাঁর শিক্ষক এবং প্রখ্যাত ঐতিহাসিক উইলিয়াম এডওয়ার্ড হার্টপোল লেকির (১৮৩৮-১৯০৩) প্রভাবে। তাই তিনি ইসলামের ধর্মতত্ত্বকে ভিন্ন দৃষ্টিতে বিশ্লেষণের প্রয়াসী হয়েছিলেন। লেকির চিন্তায় প্রভাবান্বিত আমির আলি দেখাতে চেষ্টা করেন যে ইসলাম হল যথার্থ প্রগতির দ্যোতক ও বাহক। যখন বর্বরদের আধিপত্যে রোম সাম্রাজ্য বিধ্বস্ত এবং ইউরোপ তিমিরাচ্ছন্ন হয়ে পড়ে, তখন ইসলাম মানব সভ্যতার উৎকর্ষসাধনে তৎপর ছিল। ধর্ম হল ব্যবহারিক নৈতিকতা এবং ইসলাম সেই নৈতিকতাকে উজ্জীবিত রাখে। সত্য হল সেইটাই যা মানুষের চিত্তকে উন্নীত এবং মানুষকে শুভপথে চালনা করে। ইসলাম এমন এক চিত্তশক্তি যা চিরন্তন সত্য হিসাবে মানবহৃদয়ে নিহিত থাকে। তাই মানুষের ধর্মীয় শুভসত্তার সর্বাধুনিক বিকাশ দেখা যায় ইসলামে, এবং তাতেই মানুষের সহজাত নৈতিক চেতনার শ্রেষ্ঠ অভিব্যক্তি ঘটে; পয়গম্বর মহম্মদ ছিলেন তারই প্রতিভূ। ইসলাম মানুষের মহত্তম প্রবৃত্তি সমূহকে সমন্বিত করেছে এবং সেই সমন্বিত আবেগই মর্তের ঊষাকালে মানুষকে অনুপ্রাণিত করেছিল।[৯]

আমির আলির বিশ্লেষণ অনুযায়ী ইসলাম মানুষকে পাপ ও পুণ্য সম্পর্কে সচেতন করে এবং আত্মত্যাগ, পুণ্যব্রত, আত্মসমীক্ষা এবং শুভাশুভের দ্বন্দ্বে সর্বশক্তিময়ের উপর নির্ভরতাকে উৎসাহিত করে। তাঁর কথায়, "In Islam is joined a lofty Idealism with the most rationalistic practicality." পয়গম্বর হলেন নৈতিকতার শিক্ষক এবং কোরাণ হল মূলত একটি উন্নয়নের প্রক্রিয়া, যার মাধ্যমে মহম্মদের চিন্তনধারা প্রবাহিত।[১০]

মহম্মদের জীবনকথা ব্যাখ্যা প্রসঙ্গে আমির আলি বলেন যে কোরাণের

বিভিন্ন অধ্যায়ে স্বর্গের যে রূপক কাহিনীর উল্লেখ আছে তা হল তাঁর মক্কায় অপরিণত বয়সের উক্তি। কিন্তু চেতনার বিকাশ ও বিস্তারের সঙ্গে বৈশ্বিক চেতনার সঙ্গে তাঁর মিলন ঘটে। যেসব চিন্তা ছিল ইহমুখী সেগুলি পরে আধ্যাত্মিক ব্যঞ্জনালাভ করে। সময়ের পরিবর্তনে এবং ধর্মীয় চেতনার উন্নতি ও বিকাশের সঙ্গেই শুধু তাঁর মন এগিয়ে চলে নি, শিষ্যবর্গের আধ্যাত্মিক বিকাশও তাঁর মনকে এগিয়ে যেতে সহায়তা করে।

আমির আলি মনে করতেন যে ইসলামের অনুশাসন বিভিন্ন স্থান, কাল ও পরিস্থিতির সঙ্গে সামঞ্জস্যপূর্ণ। প্রগতির বিভিন্ন পর্বে ইসলামী নীতিকথার এই সংগতি মহম্মদের প্রগাঢ় জ্ঞানের পরিচয় দেয়। উপকারিতা ও কার্যকারিতার নিরিখে ইসলামী অনুশাসনের স্থিতিস্থাপকতা প্রমাণিত হয়। তাঁর দৃষ্টিতে ধর্ম হিসাবে ইসলাম সর্বশ্রেষ্ঠ, কারণ সভ্যতার ভাণ্ডারে ইসলাম এমন সব দর্শন, বিজ্ঞান ও শিল্পকলার সংযোজন করেছে যা মানুষের হৃদয়কে করে মহৎ ও চিত্তকে করে উন্নীত। ইসলাম সম্পর্কে তাঁর দৃঢ় প্রত্যয় ছিল যে, "It inaugurated the reign of intellectual liberty."[১১]

তিনি অবশ্য একথাও বলতেন যে ইসলামই একমাত্র প্রত্যাদিষ্ট ধর্ম নয়, প্রয়োজন ও সত্যের নিরিখে অনন্য নয়। জনসাধারণের উন্নয়নের জন্যেই ধর্মের যাকিছু প্রয়োজন। সকলের মানসিক উৎকর্ষ সাধিত হলে ধর্মের প্রয়োজন নেই। তিনি সেই দিনের প্রতি তাকান যেদিন ইসলাম ও খ্রীষ্টধর্ম মিশে যাবে। তাঁর দৃষ্টিতে উভয়ের লক্ষ্য সমান—মানুষকে উন্নীত করা।

ঐতিহাসিক লেকির রচনাদি ছাড়াও জার্মান দার্শনিক ডেভিট ফ্রেডরিখ স্ট্রৌস (১৮০৮-৭৪) লিখিত 'লাইফ অফ জেসাস' গ্রন্থটি আমির আলিকে প্রভাবিত করেছিল। গ্রন্থটিতে লেখক যিশুকে একটি ভাবের প্রতীক হিসাবে দেখিয়েছেন— যে-ভাব মানুষকে উৎকর্ষের দিকে চালিত করে। ইসলামও তেমনি যেন একটি যন্ত্রের চলনশক্তির সহায়কবিশেষ। যুক্তিবাদ ও যুক্তিধর্মের মহত্তর আদর্শের প্রয়োজনে রক্ষণশীল "তকলিদ" অর্থাৎ ইসলামী অনুশাসনের প্রচলিত অনুকরণ রীতিকে সরে যেতে হবে। আমির আলি অদ্ব্যর্থ ভাষায় বলেন যে ইসলাম মূলত একটি রিপাবলিক্যান রাজনৈতিক মতাদর্শের পরিপোষক যেখানে সবাই সাম্য ও স্বাধীনতার অধিকারী।[১২] ইসলামকে আমির আলির এই আধুনিকীকরণের প্রয়াস, বলা বাহুল্য মুসলিম দুনিয়ার কাছে গ্রহণযোগ্য হয় নি। তাঁর লক্ষ্য ছিল ইসলামকে ঐতিহাসিক বিবর্তনের ধারায় একটি বিশ্বশক্তি হিসাবে প্রতিষ্ঠা করা।

রা ষ্ট্র চি ন্তা

আমির আলির আত্মকথা ও বিভিন্ন লেখার মধ্যে দিয়ে তাঁর রাজনৈতিক চিন্তাভাবনার যে পরিচয় পাওয়া যায় তাতে তাত্ত্বিক প্রসঙ্গের পরিবর্তে সমকালীন ভারতীয় রাজনৈতিক পরিস্থিতিসূত্রে তাঁর প্রতিক্রিয়া লক্ষিত হয়।

হিন্দু-মুসলিম বিভেদের কারণ হিসেবে তিনি ইংরেজদের আধুনিক ঢঙে শাসনব্যবস্থার সংস্কারপ্রয়াসকে দায়ী করেন। তিনি মনে করতেন যে ইংরেজরা সংখ্যালঘুদের স্বতন্ত্র সত্তা উপলব্ধি করে না; পরিবর্তে তারা পৃথক নির্বাচক-মণ্ডলীর প্রস্তাবকে অগ্রাহ্য করে উভয় সম্প্রদায়কে কৃত্রিম উপায়ে অভিন্ন নির্বাচক-মণ্ডলীর মাধ্যমে ঐক্যবন্ধ করতে চায়; কিন্তু সেটা কার্যকর নয়। অতীতে অনেক মহান ব্যক্তি, এমনকি সম্রাট আকবরেরও অনুরূপ প্রয়াস ফলপ্রসূ হয় নি।[১৩]

তিনি লর্ড মর্লের কাছে এক স্মারকপত্রে (১৯০৯) অব্যর্থ ভাষায় বলেন যে মুসলমানদের কেন্দ্রীয় ও প্রাদেশিক আইন সভায় প্রতিনিধিত্ব বাস্তবানুগ হওয়া উচিত। যাতে প্রতিনিধিরা নিজেদের সংখ্যা ও স্বাতন্ত্র্যে মুসলমানদের অভাব-অভিযোগ, স্বার্থ ও সমস্যাকে স্বাধীন ও মুক্তকণ্ঠে তুলে ধরতে সক্ষম হয়। তাই তিনি তখন পশ্চিমী ধাঁচে প্রস্তাবিত Proportional Representation প্রথাকেও সমর্থন করেন নি।

ভারতের সোয়া কোটি মুসলমানকে সাধারণ একটা সংখ্যালঘু সম্প্রদায় হিসেবে দেখার তিনি বিরোধী ছিলেন। অমুসলমানদের সঙ্গে দীর্ঘকাল একত্র বসবাস করলেও ভারতীয় মুসলিমদের সম্পর্কে তিনি স্পষ্টই বলেন যে "they form a distinct nationality divided by traditions of race, religion and ideals."[১৪]

তিনি মনে করতেন যে ভারতের মতো একটি মধ্যযুগীয় অর্থনৈতিক সমাজ ব্যবস্থায় যদি একটা আধুনিক সংবিধান চাপিয়ে দেওয়া হয়, তাহলে বর্ণহিন্দুরাই প্রভুত্ব করবে, নিচু জাতের হিন্দুদের উপর ধর্মীয় প্রভাব খাটাবে, আর অনুন্নত মুসলমানদের উপর আর্থিক ঋণ দিয়ে আধিপত্য চালাবে। তাঁর দৃষ্টিতে গণতন্ত্রী শাসনে সংখ্যাগুরু সম্প্রদায় সংখ্যালঘুদের উপর আধিপত্যের সুযোগ খোঁজে, সংখ্যালঘুরা ভীত দৃষ্টিতে উৎপীড়নের সম্ভাবনা দেখতে পায়। একটি সম্প্রদায় ভোটের জোরে অপর সম্প্রদায়ের উপর আধিপত্য করবে, সেটা তাঁর মনঃপূত ছিল না। তিনি অভিযোগ করেন যে ব্রিটিশ সরকার সংখ্যাগুরুদের তোয়াজ করতেই ব্যস্ত।[১৫]

### আর্থনীতিক চিন্তা

দেশের অর্থনৈতিক দুর্গতির দিকে আমির আলি বিভিন্ন সময়ে সরকারের দৃষ্টি আকর্ষণ করতেন। সুতিবস্ত্র আমদানির উপর থেকে শুল্ক আদায়ের পরিমাণ হ্রাস করার সরকারি নীতিকে (১৮৮০) তিনি ইংরেজ ব্যবসায়ীদের প্রতি পক্ষপাতিত্বমূলক আচরণ বলে নিন্দা করেন। আফগান যুদ্ধে সরকারের মাত্রাধিক ব্যয়নির্বাহ তাঁর কাছে অসঙ্গত বলে মনে হয়। তিনি অভিযোগ করেন যে ইংরেজ শাসনব্যবস্থা প্রবর্তনের আগে দেশের অর্থনৈতিক অবস্থা অপেক্ষাকৃত ভাল ছিল। ইংরেজ আমলে জীবনযাত্রার মান উন্নত হলেও লোকের ব্যয়বৃদ্ধি ঘটে প্রায় বিশ গুণ বেশি। টাকার মূল্য হ্রাস পায়। ব্যবসাবাণিজ্যে সাধারণের বিশেষ লাভ নেই। সরকারি চাকরিতে প্রয়োজনের তুলনায় কর্মচারীর সংখ্যা বেশি। চাষীরা নিঃস্ব হয়ে পড়েছে। শ্রমিকদের কিছু মজুরি বেড়েছে বটে, কিন্তু তাদের জীবনযাত্রায় বিশেষ উন্নতি দেখা যায় না। সারা দেশে কিছু সংখ্যক মানুষের নামমাত্র আর্থিক উন্নতি ঘটেছে, কিন্তু বৃহত্তর জনজীবন দারিদ্র্যে জর্জরিত। কারণ হিসাবে আমির আলি দেখিয়েছিলেন যে সরকার দেশবাসীর ঘাড়ে নানা ধরনের কর চাপিয়েছে এবং দেশ থেকে বিপুল পরিমাণ অর্থ ইংল্যান্ডে চলে যাচ্ছে ইংরেজ কর্মচারীদের বেতন, ভাতা, সঞ্চয়, পেনশন ইত্যাদি বাবদ। সেই টাকা আবার মূলধন আকারে এদেশে ফিরে আসছে।

আমির আলি আক্ষেপ করেন যে বিলাতি জিনিস কেনার শখ মেটাতে দেশকে বিপুল অর্থ নগদ দিতে হয়। দেশের টাকা যাতে বিদেশে চলে না যায় সেজন্যে তিনি ব্যয়বহুল বিদেশী কর্মচারী নিয়োগের পরিবর্তে দেশীয় কর্মচারী বেশি সংখ্যায় নিয়োগের সুপারিশ করেন। তাঁর দৃষ্টিতে সেই সময়ে পুলিশ ও প্রশাসনে ব্যয়ের পরিমাণ অনেকাংশে ছিল নিষ্প্রয়োজন ও অপচয়মাত্র।[১৬]

উনিশ শতকের আশীর দশকে পাবনা, ফরিদপুর এবং দাক্ষিণাত্যে যেসব বিদ্রোহ দেখা দিয়েছিল তার পিছনে তিনি রায়তের অসন্তোষকে মূল কারণ বলে দেখিয়েছেন। মহাজন ও সুদীকারবারিদের কাছে কৃষকেরা আজীবন ঋণজালে আবদ্ধ থাকে। রাজস্ব আদায়ের তিনি সরকারি কঠোরতার সমালোচনা করেন। খরা ও বন্যার সময়ে রাজস্বনীতি শিথিল হওয়া উচিত। ভূমিব্যবস্থার বিষয়ে আমির আলি চিরস্থায়ী বন্দোবস্তের ব্যর্থতার চিত্র তুলে ধরেন। রায়তের উপর ভূস্বামীদের অত্যাচার প্রসঙ্গে তিনি বলেন যে আইন সভায় জমিদারদের প্রতিনিধি থাকে, কিন্তু রায়তের থাকে না। খাজনা আদায়ের ব্যাপারে সরকার জমিদারবর্গকে যেমন সাহায্য করে, রায়তের স্বার্থেও সরকারের তেমনি সহায়তা থাকা উচিত।[১৭]

আমির আলির মতে কৃষির উন্নয়নে জমিদারবর্গেরও দায়িত্ব কম নয়। জমির মালিকানা ও হস্তান্তরে রায়তের অধিকার এবং জীবনযাত্রার মানোন্নয়নে তাদের সচেতন করার প্রয়োজন তিনি অনুভব করেন। রায়তের জন্যে সরকারি সাহায্যের ব্যবস্থা এবং কৃষিব্যাঙ্ক স্থাপনের মাধ্যমে জমিদার ও রায়তের উপকার এবং ভূমির উন্নয়নে সরকারি প্রচেষ্টা থাকা উচিত। কারণ দেশের জনসংখ্যা কৃষিনির্ভর।[১৮] ঋণ ও বন্ধকের দায়ে রায়তেরা যাতে মহাজনদের হাতে নিগৃহীত ও জমি থেকে তাদের যাতে উৎখাত না করা হয় সেই মর্মে আমির আলি মন্টেগু-চেমসফোর্ড শাসনসংস্কারের সময়ে সরকারের কাছে একটি স্মারকপত্র পেশ করেন।

### শিক্ষাচিন্তা

শিক্ষাবিস্তারের বিষয়ে আমির আলি মনে করতেন যে দেশের বিভিন্ন সম্প্রদায়ের যুবকদের একই প্রণালীতে শিক্ষাদানের ব্যবস্থা ভ্রান্তনীতির উপর প্রতিষ্ঠিত। কারণ জাতিগত ভিন্ন আদর্শ, ধর্মের মান, নৈতিকতার তাগিদ সমান নয় বলে তাদের উন্নয়ন সমান তালে ও গতিতে সম্ভব নয়। তাই তিনি জাতি ও ধর্মগত আদর্শ এবং নৈতিকতার মান অনুযায়ী হিন্দু, মুসলমান, খৃষ্টান প্রভৃতি সম্প্রদায়ের জন্যে স্বতন্ত্র বিশ্ববিদ্যালয় ও শিক্ষাব্যবস্থার সুপারিশ করেন। বিভিন্ন ধর্ম ও সম্প্রদায়ের নিজস্ব ধারা ও পারস্পরিক মৌল স্বাতন্ত্র্য থাকায় সেইসব সম্প্রদায়ভুক্ত লোকের পক্ষেও সম্প্রদায়গত বিশ্ববিদ্যালয় কার্যকর হবে বলে তিনি অভিমত প্রকাশ করেন।

আমির আলি মনে করতেন এদেশে উচ্চশিক্ষায় ব্যয়বাহুল্য অর্থহীন। ভারতের বত্রিশ কোটি জনসংখ্যার ত্রিশ কোটি কৃষির উপর নির্ভরশীল। দেশের মাটির সঙ্গে সামঞ্জস্যবিহীন উচ্চশিক্ষায় অধিকাংশ মানুষের কোনো প্রয়োজন নেই। সরকারি চাকরি ও পেশাগত কাজ বিশেষ করে আইনজীবীদের কাছে উচ্চশিক্ষার প্রয়োজন আছে। শহরবাসী উচ্চবর্ণের হিন্দু ও কিছু সম্পন্ন মুসলমান তাদের সন্তানসন্ততিদের উচ্চশিক্ষা গ্রহণের জন্যে পাঠায়।[১৯]

### উপসংহার

আধুনিক ভারতে স্বতন্ত্রখাতে প্রবহমান মুসলিম সমাজের একাত্মবোধকে রাজনৈতিক সংগঠনের মধ্যে দিয়ে সমন্বিত করার কাজে প্রথম নেতৃত্ব দিয়েছিলেন আমির আলি। অন্যদিকে আবদুল লতিফ ও সার সৈয়দের প্রচেষ্টা ছিল কেবল মুসলমানদের আধুনিক শিক্ষায় উন্নত করা; প্রত্যক্ষ রাজনৈতিক আন্দোলন থেকে এঁরা দুজনেই দূরে থেকেছেন, ভারতভূমিতেই তাঁদের কর্মক্ষেত্র সীমিত

ছিল। পক্ষান্তরে আমির আলির খ্যাতি ও প্রতিপত্তি বাংলা তথা ভারতের গণ্ডি ছাড়িয়ে সারা বিশ্বে পরিব্যাপ্ত হয়।

আমির আলি তাঁর আত্মজীবনীতে লিখেছেন যে কিভাবে তাঁর পূর্বপুরুষেরা ইরাণ থেকে এসে সুন্নি অধ্যুসিত ভারত তথা বাংলায় বসবাস শুরু করেন। শিয়া সম্প্রদায়ভুক্ত আমির আলি কলকাতার মুসলমান সমাজেও ছিলেন স্বতন্ত্র। বাংলার কিংবা ভারতের মাটির প্রতি তাঁর বিশেষ কোনো টান ছিল না। তিনি নিজেকে বিশ্ব-মুসলিম সম্প্রদায়ের একজন বলে মনে করতেন।

আমির আলির সবচেয়ে বড় পরিচয় তাঁর অসামান্য পাণ্ডিত্য ও সার্থক লেখনীশক্তি। মুসলিম স্বার্থ সম্পর্কিত সমসাময়িক রাজনৈতিক বিষয়ে বহু প্রবন্ধ ও কয়েকটি গ্রন্থ রচনার ফলে তিনি বিশ্বখ্যাতির অধিকারী হন। তাঁর দ্বিতীয় বড় পরিচয় হল ভারতীয় মুসলমান সমাজে মননশীল আধুনিকতার সঞ্চার এবং রাজনৈতিক আন্দোলনে মুসলমানদের উদ্বুদ্ধ করার প্রয়াস। তাঁর নেতৃত্বে বিভিন্ন অঞ্চলে আঞ্জুমান গঠিত হয়। সেগুলির উদ্দেশ্য ছিল ধর্ম, সমাজ ও রাষ্ট্র সম্পর্কে মুসলমানদের বক্তব্য প্রচার করা।

ইতিহাস ও ধর্ম সংক্রান্ত গ্রন্থাদি রচনার পিছনে তাঁর কোনো পাণ্ডিত্যাভিমান ও মৌলিকতার দাবি ছিল না। তিনি চেয়েছিলেন ইসলাম ধর্ম সম্পর্কে খ্রীস্টান সমালোচকদের সমুচিত জবাব দিতে, নিজেদের ধর্ম ও ইতিহাস সম্পর্কে সাধারণ-ভাবে মুসলমানদের সচেতন করে তুলতে এবং অমুসলমানদের কাছেও ইসলামের মহিমা প্রচার করতে। মুসলিম আইন সম্পর্কে বিচারকদের অজ্ঞতা ও বিচারে ভ্রান্তি নিরসনের জন্যে তিনি মুসলিম আইনগ্রন্থ লেখেন, তাতে রাজশক্তির সঙ্গে মুসলমানদের সুসম্পর্ক গড়ে উঠবে বলে তিনি আশা করেছিলেন। মূলত ইংরেজ শাসকদের অনুগ্রহ ও পক্ষপুটেই তিনি চেয়েছিলেন মুসলমান সম্প্রদায়ের সামগ্রিক উন্নতি। মুসলমানদের স্বতন্ত্র দল গঠনের পিছনেও ছিল তাঁর সেই একই উদ্দেশ্য। উল্লেখ্য যে তাঁর সেন্ট্রাল ম্যাহোমেডান অ্যাসোসিয়েশনে যাঁরা যুক্ত হয়েছিলেন তাঁরা স্বভাবতই ছিলেন শিক্ষিত ও উচ্চবিত্ত। সেদিন তাঁদের প্রধান দাবি ছিল সরকারি চাকরিতে আরো বেশি সংখ্যায় মুসলিম প্রার্থীর নিয়োগ।

হিন্দুদের সঙ্গে তিনি হৃদ্যতাপূর্ণ সম্পর্ক বজায় রাখতেন বলে আমির আলি লিখেছেন। বস্তুত রাজনৈতিক আন্দোলনে হিন্দুদের সঙ্গে ঐক্যবদ্ধ হবার ব্যাপারে মুসলমানদের তিনি প্রতিনিবৃত্ত করতেন। ভাইসরয় মর্লেকে পৃথক নির্বাচকমণ্ডলী ব্যবস্থায় প্রবৃত্ত করার পিছনে লন্ডনে আমির আলির ভূমিকা ছিল অনেক। স্বদেশী আন্দোলনের সময়ে তিনি সরকারকে সমর্থন করেন। ভারতে হিন্দু-মুসলিম বিভেদচিন্তার তিনি ছিলেন প্রথম তাত্ত্বিক প্রবক্তা।

## উৎস নির্দেশ

১. Syed Ameer Ali. *Memoirs and other Writings.* Syed Razi Wasti (ed). Lahore. 1968.

২. B. B. Majumdar. *Indian Political Associations and Reforms of Legislature.* pp. 223-6.

৩. Abu Imam. "Some Aspects of Muslim Politics and Personalities in India in the later Nineteenth Century", *The Journal of the Institute of Bangladesh Studies.* Rajsahi, 1977. p. 65.

৪. B. B. Majumdar. "The Congress and the Moslems", *Quarterly Review of Historical Studies.* v. 5, no. 2. 1965. pp. 65-66.

৫. বিপিনচন্দ্র পাল। 'আমার রাষ্ট্রীয় মতবাদ'। ১৯২২। পৃ. ৪।

৬. P. Hardy. *The Muslims of British India.*

৭. Syed Ameer Ali. *op. cit.* pp. 76-77.

৮. Syed Ameer Ali. *The Spirit of Islam.* London, 1955. p.186.

৯ P. Hardy. *op. cit.* pp. 105-6.

১০. Syed Ameer Ali. *A Critical Examination of the Life and Teachings of Mohammed.* p. 281.

১১. *Ibid.* p.345.

১২. Syed Ameer Ali. *The spirit of Islam.* p. 289.

১৩. *Ibid.* p. 78-9.

১৪. *Ibid.* p. 83.

১৫. *Ibid.* p. 100.

১৬. *Ibid.* p. 130-7.

১৭. *Ibid.* p. 144-8.

১৮. Syed Ameer Ali. "Some Indian suggestions for India", *Nineteenth Century.* v.7. June, 1880. pp. 963-978.

১৯. Syed Ameer Ali. *Memoirs and other Writings.* pp. 93, 224.

# ৪ উদারনৈতিক মতাদর্শ

## পরিপ্রেক্ষিত

রামমোহনের আমল থেকে বঙ্কিমচন্দ্রের সময় অবধি এদেশে যে-সাজাত্যবোধ ও জাতীয়তাবাদী চেতনা উত্তরোত্তর বিকশিত হয় তা মোটামুটি দুটি ধারায় বিভক্ত ছিল—একটি সাংস্কৃতিক, অপরটি রাজনৈতিক। মনন ও সাধনায় রামমোহন দুটিকেই যুক্ত করেছিলেন। রাজনৈতিক আন্দোলনে তিনি ছিলেন মডারেট অর্থাৎ নরমপন্থী। আর রাষ্ট্রচিন্তায় ছিলেন উদারনৈতিক নিয়মতন্ত্রে বিশ্বাসী। তাঁর সেই আদর্শেরই বিস্তার দেখা যায় পরবর্তীকালের রাজনীতিকদের চিন্তায়। উনিশ শতকের শেষাবধি দেশের সংঘবদ্ধ রাজনৈতিক আন্দোলনে পর্যায়ক্রমে মডারেট নেতৃবৃন্দেরই ছিল একাধিপত্য। রানাডে, নৌরজি, ফিরোজ শাহ্ মেটা, গোখলে, সুরেন্দ্রনাথ প্রমুখ যে-শীর্ষস্থানীয় রাষ্ট্রনীতিকবৃন্দ রামমোহনের মডারেট রাষ্ট্রচিন্তার পরিপুষ্টি সাধন করেন, তাঁদের মধ্যে সুরেন্দ্রনাথের স্থান ছিল স্বকীয় বৈশিষ্ট্যেই অনন্যসাধারণ। সারা ভারতের নবজাগ্রত অথচ অসংবদ্ধ জাতীয়তাবোধকে একই "নেশন"-এর চেতনায় আবদ্ধ করার প্রথম কৃতিত্ব সুরেন্দ্রনাথের।[১] তিনি যখন সক্রিয় রাজনৈতিক জীবনে প্রবেশ করেন (১৮৭৫) সে-সময়ে সংঘবদ্ধ রাষ্ট্রীয় আন্দোলন ও দলীয় রাজনীতি ক্রমশ সুস্পষ্ট হয়ে উঠছিল। উক্ত ধারার উৎপত্তি ও বিকাশ এই প্রসঙ্গে স্মরণ করা প্রয়োজন।

১৮৩০ সালে ১০ ডিসেম্বর তারিখটি ভারতের আধুনিক রাজনৈতিক ইতিহাসে স্মরণীয়। সেদিন কলকাতার টাউন হলে ফরাসি বিপ্লব দিবস উদ্‌যাপিত হয়। সভায় দুই শতাধিক নাগরিক যোগদান করেছিলেন। আজকের দৃষ্টিতে সেদিনের ঐ সভার তাৎপর্য পুরোপুরি উপলব্ধি করা হয়তো সম্ভব নয়—কারণ দেশের রাষ্ট্রচেতনার তখন সবেমাত্র শুরু। সে বছরেই বড়দিনে অর্থাৎ ২৫ ডিসেম্বর অক্টারলোনি মনুমেন্টে ফরাসি বিপ্লবের ত্রিবর্ণরঞ্জিত পতাকা উত্তোলিত অবস্থায় দেখা যায়।

রামমোহন ফরাসি বিপ্লবাদর্শের অনুরাগী ছিলেন। তাঁর বিলাতযাত্রার পর বাংলাদেশে দুটি রাজনৈতিক গোষ্ঠী দেখা দেয়। প্রথমটি তাঁর চিন্তায় আংশিকভাবে প্রভাবিত "ইয়ং বেঙ্গল" নামে পরিচিত ডিরোজিও-শিষ্যদের

দল। দ্বিতীয় দলটি ছিল তাঁর উদারতন্ত্রী ও নরমপন্থী আদর্শের অনুবর্তী। সম্ভবত ইয়ং বেঙ্গল দলের সদস্যরাই মনুমেন্টে পতাকা উত্তোলন করেছিলেন।[২]

হিন্দু কলেজকে (পরবর্তীকালের প্রেসিডেন্সি কলেজ) কেন্দ্র করে ইয়ং বেঙ্গল দলটি গড়ে ওঠে। তখন রামমোহন দেশেই ছিলেন। পশ্চিমী রাষ্ট্রদর্শনে উদ্বুদ্ধ এবং যুক্তিবাদী স্বাধীনচিন্তায় বিশ্বাসী এই দলের দীক্ষাদাতা ছিলেন হিন্দু কলেজের অধ্যাপক হেনরি লুইস ভিভিয়ান ডিরোজিও (১৮০৯-৩১)। ডিরোজিওর শিষ্যদের মধ্যে যে-চারজনের বিশেষ প্রাধান্য দেখা যায় তাঁরা হলেন—রসিককৃষ্ণ মল্লিক, দক্ষিণারঞ্জন মুখোপাধ্যায়, কৃষ্ণমোহন বন্দ্যোপাধ্যায় ও রামগোপাল ঘোষ। দলের দ্বিতীয় সারির অন্যতম ছিলেন হরচন্দ্র ঘোষ, শিবচন্দ্র দেব, রামতনু লাহিড়ী, রাধানাথ শিকদার, প্যারীচাঁদ মিত্র প্রমুখ চিন্তানায়কগণ। আবার সরাসরি ডিরোজিওর শিষ্য না হলেও অক্ষয়কুমার দত্ত তাঁর ভাবাদর্শে প্রভাবিত হয়েছিলেন। ডিরোজিও এবং তাঁর অনুগামীদের স্বাধীন ও যুক্তিবাদী চিন্তার ফলে সমসাময়িককালে তাঁদের প্রতি যথারীতি কুৎসা বর্ষিত হয়। হিন্দু কলেজ থেকে ডিরোজিওর কর্মচ্যুতি ঘটে। যথেষ্ট কুখ্যাতি সত্ত্বেও নব্যবঙ্গ-গোষ্ঠীর সবাই যে নাস্তিক ছিলেন এমন কথা বলা যায় না। ধর্ম ও সমাজসংস্কারে তাঁরা অনেকেই বিশেষ তৎপর হয়েছিলেন।

দর্শন, বিজ্ঞান এবং সমাজতত্ত্ব প্রভৃতি বিষয়ে স্বাধীন চিন্তা, বিচারবিতর্ক ও পারস্পরিক সংযোগের এক মিলনকেন্দ্র হিসাবে ডিরোজিও "অ্যাকাডেমিক অ্যাসোশিয়েসন" (১৮২৮-৩৯) স্থাপন করেছিলেন। ডিরোজিওর মৃত্যুর পর অ্যাসোশিয়েশনের পরিচালনা ভার গ্রহণ করেন ডেভিড হেয়ার। নব্যবঙ্গ দল রামমোহনের আধ্যাত্মিকতা-মিশ্রিত নরমপন্থী রাষ্ট্রদর্শন গ্রহণ করেন নি। তাঁরা ভারতে রামমোহন-প্রস্তাবিত ইংরেজ উপনিবেশ স্থাপনের পরিপন্থী ছিলেন। স্বায়ত্তশাসন ও রাজনৈতিক স্বাধীনতাই ছিল তাঁদের স্বপ্ন। ধর্মনিরপেক্ষ রাজনীতির চর্চা এবং সমাজচিন্তার সুবিধার্থে তাঁরা "সাধারণ জ্ঞানোপার্জিকা সভা" (১৮৩৮) প্রতিষ্ঠা করেছিলেন। নব্যবঙ্গ দলের মুখপত্র 'জ্ঞানান্বেষণ' (১৮৩১) পত্রিকায় বিভিন্ন রাজনৈতিক প্রসঙ্গ এবং 'দ্য এনকোয়ারার' (১৮৩১) পত্রিকায় ধর্ম ও দর্শন সংক্রান্ত নানাবিধ আলোচনা থাকত।

দ্বিতীয় যে-রাজনৈতিক গোষ্ঠীর কথা পূর্বে উল্লেখ করা হয়েছে সেটিকেই বলা চলে রামমোহনের রাষ্ট্রনৈতিক ভাবনার যথার্থ উত্তরাধিকারী। উদারনৈতিক রামমোহন চেয়েছিলেন নরমপন্থী ও নিয়মতান্ত্রিক ধারায় এবং সংঘবদ্ধ আন্দোলনের মাধ্যমে দেশের রাজনৈতিক উন্নতি। ইংরেজদের সমতুল্য অধিকার ও মর্যাদার ভিত্তিতে তিনি ভারতের ব্রিটিশ সাম্রাজ্যভুক্তি কামনা করেন। লিখিতভাবে ডোমিনিয়ন্ স্টেটাসের চিন্তা ডারহাম রিপোর্টে (১৮৪০) প্রথম

পাওয়া যায়। বস্তুত তার আগেই রামমোহনের মনে ডোমিনিয়ন স্টেটাসের ভাবনা অংকুরিত হয়েছিল। রামমোহনের মৃত্যুর অব্যবহিত পরে তাঁর ধর্মীয় এবং সামাজিক চিন্তার পরিপুষ্টিসাধনে ব্রাহ্মসমাজ (১৮২৮) এবং তৎসূত্রে রামচন্দ্র বিদ্যাবাগীশ (১৭৮৬-১৮৪৫)-এর ভূমিকা বিশেষ উল্লেখযোগ্য। রামচন্দ্র বিদ্যাবাগীশের 'নীতিদর্শন' (১৮৪১) গ্রন্থে সাজাত্যবোধ ও রাষ্ট্র-চিন্তার পরিচয় পাওয়া যায়। রামমোহনের রাষ্ট্রচিন্তার সূত্র ধরে অগ্রসর হয়েছিলেন দ্বারকানাথ ঠাকুর (১৭৯৪-১৮৪৬), প্রসন্নকুমার ঠাকুর (১৮০১-১৮৬৮) প্রমুখ শিষ্যবর্গ। রামমোহনের গুণানুরাগী রেভারেন্ড উইলিয়াম অ্যাডামও ছিলেন এই দলে। গণতান্ত্রিক প্রশাসন, বিচারপদ্ধতির সংস্কার প্রভৃতি রাজনৈতিক দাবির ভিত্তিতে আন্দোলন পরিচালনার উদ্দেশ্যে এই গোষ্ঠী প্রথম দিকে আলোচনা-সভার আয়োজন এবং সেইসঙ্গে একাধিক সংবাদপত্র প্রকাশনায় উদ্যোগী হন। দ্বারকানাথ 'ইন্ডিয়ান গেজেট'-এর স্বত্ব ক্রয় করে তাঁর অপর একটি পত্রিকা 'বেঙ্গল ক্রনিকল'-এর সংগে সেটিকে যুক্ত করে দেন। প্রসন্নকুমার 'দ্য রিফরমার' (১৮৩১) নামে একটি পত্রিকা প্রকাশ করেন। সংঘবদ্ধ আন্দোলনের সুবিধার্থে এই গোষ্ঠী প্রথমে 'জমিদারি অ্যাসোসিয়েশন' (১৮৩৭), নামে একটি রাজনৈতিক সংস্থা গঠন করেন; পরে সেটির পরিবর্তিত নাম হয় "ল্যান্ডহোল্ডার্স সোসাইটি" (১৮৩৮)। বস্তুত উক্ত নামে এই জমিদার-সভাই এদেশের প্রথম রাজনৈতিক সংগঠন। উল্লেখযোগ্য যে এই সময়ে "ব্রহ্মসভা" ও রক্ষণশীলদের "ধর্মসভা"র বিরোধ স্তিমিত হয়ে পড়ে। উভয় গোষ্ঠীর সমর্থক ও নেতৃস্থানীয়রা জমিদার সভায় সংযুক্ত হন। তাঁরা নিজেদের শ্রেণীস্বার্থ সংরক্ষণের সংগেই সাধারণ মানুষের রাজনৈতিক উন্নতির বিষয়কেও গুরুত্ব দিতেন। এঁরা সর্বভারতীয় সংযোগ ও সহযোগিতার গুরুত্ব উপলব্ধি করতেন। সমসাময়িককালে বোম্বাই ও মাদ্রাজে প্রতিষ্ঠিত অনুরূপ রাজনৈতিক দলগুলির সংগে এঁদের সংযোগ ছিল। বিলাতে রাজনৈতিক প্রচারের সুবিধার্থে রেভারেন্ড উইলিয়াম অ্যাডাম ইংল্যান্ডে "ব্রিটিশ ইন্ডিয়া সোসাইটি" (১৮৩৯) নামে একটি সংস্থা গঠন করেন। "ল্যান্ডহোল্ডার্স সোসাইটি"র সংগে উক্ত "ব্রিটিশ ইন্ডিয়া সোসাইটি"র ঘনিষ্ঠ সংযোগ ছিল। বিলাতে ভারতীয়দের, বিশেষ করে জমিদার-শ্রেণীর স্বার্থ সংরক্ষণের জন্যে সুবক্তা ও সুপরিচিত রাজনীতিজ্ঞ জর্জ টমসন-কে (১৮০৪-৭৮) প্রতিনিধি নিযুক্ত করা হয়। রাজনৈতিক আন্দোলন পরিচালনায় তাঁর বিশেষ অভিজ্ঞতা ছিল। উনিশ শতকে ক্রীতদাস-প্রথার উচ্ছেদ আন্দোলনের স্বনামধন্য নেতা উইলবারফোর্সের অন্যতম সহকারি ছিলেন টমসন। তিনি সেই কাজে আমেরিকাতেও কিছুকাল আন্দোলন পরিচালনা করেন। রামমোহনের বিলাত

ভ্রমণের সাফল্যে উৎসাহিত হয়ে দ্বারকানাথ নিজেও প্রচারকার্যের প্রয়োজনে বার-দুয়েক (১৮৪২ ও ১৮৪৪) বিলাতযাত্রা করেন। বিলাত থেকে প্রথমবার প্রত্যাবর্তনের সময় তিনি টমসনকে সংগে এনেছিলেন। দ্বারকানাথের উদ্দেশ্য ছিল টমসনের সাহায্যে এদেশে নিয়মতান্ত্রিক রাজনৈতিক আন্দোলন বিষয়ে শিক্ষাদানের ব্যবস্থা করা। টমসন কলকাতায় একটি রাজনৈতিক আলোচনা-কেন্দ্র গঠন করেন।[৩]

ইয়ং বেঙ্গল দলের রাষ্ট্রচিন্তায় বিপ্লবী মনোভাবের প্রাধান্য ছিল; আধুনিক কালের রাজনৈতিক পরিভাষায় তাঁদের "বামপন্থী" বলা যেতে পারে। টমসনের প্রভাবে তাঁরা নিয়মতান্ত্রিক রাজনৈতিক আন্দোলনে উৎসাহিত বোধ করেন। রামমোহনের নরমপন্থী চিন্তার অনুসারী দ্বারকানাথ, প্রসন্নকুমার প্রমুখ রাষ্ট্রীয় সংস্কারবাদীদের সঙ্গে ইয়ং বেঙ্গলের সেতুবন্ধ ছিলেন তারাচাঁদ চক্রবর্তী (১৮০৫-১৮৫৭)। নিজের একান্ত শিষ্য তারাচাঁদকে রামমোহন ব্রহ্মসভার প্রথম কর্মসচিব করেছিলেন। তারাচাঁদের উপর ডিরোজিওর প্রত্যক্ষ প্রভাব দেখা যায়। জ্ঞানান্বেষণ-সভায় মধ্যপন্থী তারাচাঁদ ও চরমপন্থী রামগোপালের মিলন ঘটে। প্রধানত তারাচাঁদেরই উদ্যোগে 'বেঙ্গাল স্পেকটেটর' (১৮৩২-৪৩) নামে একটি দ্বিভাষিক পত্রিকা প্রকাশিত হয়। তারাচাঁদের অনুগামীদের "চক্রবর্তী ফ্যাকশন" বলা হত।[৪] তারাচাঁদ 'দ্য কুইল' নামে একটি রাজনৈতিক পত্রিকা প্রকাশ করেন। টমসনের বক্তৃতায় উদ্বুদ্ধ হয়ে ইয়ং বেঙ্গল প্রধানত তারাচাঁদের নেতৃত্বে "বেঙ্গল ব্রিটিশ ইন্ডিয়া সোসাইটি" (১৮৪৩) নামে পুরোপুরি একটি রাজনৈতিক সংস্থা গঠন করেন। দ্বারকানাথ-প্রসন্নকুমার প্রমুখের প্রতিষ্ঠিত পূর্বোক্ত "ল্যান্ডহোল্ডার্স সোসাইটি" ছিল ধনী অভিজাত সম্প্রদায়ের সমিতিবিশেষ। আর নবগঠিত "ব্রিটিশ ইন্ডিয়া সোসাইটি" হল বুদ্ধিজীবীদের প্রতিষ্ঠান। ডিরোজিও-পন্থী নব্যবঙ্গ দলের বিভিন্ন সভা ও পত্রপত্রিকার ক্রিয়াকলাপ সাধারণত তাত্ত্বিক আলোচনায় সীমাবদ্ধ থাকত। বস্তুত টমসনের উপদেশেই তাঁরা উগ্র মনোভাব পরিত্যাগ করে সংঘবদ্ধ নিয়মতান্ত্রিক রাজনৈতিক আন্দোলনে পদক্ষেপ করেন।

কিন্তু অচিরেই উল্লিখিত দুটি দল নিষ্ক্রিয় হয়ে পড়ে। তবে অনতিকাল পরে এক নতুন পরিস্থিতির ফলে উভয় দলের সংযুক্তি ও নতুন উদ্যম দেখা দেয়। সমসাময়িককালে কোম্পানির আদালতে ইউরোপীয়দের বিরুদ্ধে বিচার এখতিয়ার বহির্ভূত ছিল। কেবল সুপ্রিম কোর্টেই তাদের বিরুদ্ধে মামলা দায়ের করা যেত। তাতে মফস্বলবাসী ইউরোপীয়দের বিরুদ্ধে মফস্বল থেকে বিবাদী কারো পক্ষে কলকাতায় এসে মামলা চালানো খুবই অসুবিধাজনক ছিল। এই বৈষম্য দূরীকরণের জন্যে ভারত সরকারের আইন সচিব বেথুন ১৮৪৯ সালে চারটি বিল উত্থাপন করেন। তাতে ইউরোপীয়রা ক্ষিপ্ত হয়ে "কালা কানুন" নাম

দিয়ে সেই বিল চতুষ্টয়ের বিরুদ্ধে প্রবল আন্দোলন শুরু করে। বিলগুলির সমর্থনে রামগোপাল ঘোষ দীর্ঘ এক নিবন্ধে ও বিভিন্ন সভাসমিতিতে জনমত সৃষ্টির চেষ্টা করেন। পরিণামে সব চেষ্টাই ব্যর্থ হয়। সরকার বিল চারটি প্রত্যাহার করে নেন। এই ঘটনায় কলকাতার শিক্ষিত সম্প্রদায় ক্ষুব্ধ হয়। তাঁরা অনুভব করেন সক্রিয় প্রয়াস ও একটি সংযুক্ত দলের প্রয়োজন। কোম্পানির আসন্ন চার্টার অ্যাক্ট নবীকরণের (১৮৫৩) পরিপ্রেক্ষিতে বিভিন্ন শাসন সংস্কারের প্রয়োজনও তাঁরা অনুভব করেন।

এই নতুন প্রেক্ষাপটে ১৮৫১ সালের ৩১ অক্টোবর তারিখটি বাংলাদেশের সংঘবদ্ধ রাজনৈতিক আন্দোলনের ইতিহাসে স্মরণীয়। এইদিন দেশের প্রথম "যুক্তফ্রন্ট" গঠিত হয়েছিল।[৫] রক্ষণশীল, উদারনৈতিক, চরমপন্থী প্রভৃতি সবাই একই দলে অন্তর্ভুক্ত হয়ে যান। "ব্রিটিশ ইন্ডিয়ান অ্যাসোসিয়েশন" নামে নতুন একটি দলে "ল্যান্ডহোল্ডার্স সোসাইটি" এবং "ব্রিটিশ ইন্ডিয়া সোসাইটি"র সংযুক্তি ঘটে। রাধাকান্ত দেব ও দেবেন্দ্রনাথ ঠাকুর যথাক্রমে নবগঠিত এই দলের সচিব ও সভাপতি নির্বাচিত হন।

রামমোহনের প্রত্যক্ষ সান্নিধ্যে অনুপ্রাণিত দ্বারকানাথ, প্রসন্নকুমার, তারাচাঁদ প্রমুখ নরমপন্থী ও উদারতন্ত্রীদের নেতৃত্ব ১৮৪৩ সাল অবধি বিস্তৃত। অতঃপর রামমোহনের চিন্তায় প্রভাবিত কিন্তু সরাসরিভাবে দীক্ষিত নন যাঁরা তাঁদের উপর এই উদারনৈতিক ধারার নেতৃত্ব এসে পড়ে। এঁদের মধ্যে দেবেন্দ্রনাথ ঠাকুর, রামগোপাল ঘোষ, প্যারীচাঁদ মিত্র, গিরিশচন্দ্র ঘোষ, হরিশ্চন্দ্র মুখোপাধ্যায় প্রমুখ নেতৃবৃন্দের তৎপরতা ১৮৬১ সাল অবধি প্রত্যক্ষ করা যায়। তারপর "ভারতসভা" (১৮৭৬) প্রতিষ্ঠার প্রাক্কাল অবধি রামমোহনের চিন্তা ও আদর্শের বাহক ছিলেন কৃষ্ণদাস পাল, রাজেন্দ্রলাল মিত্র, শম্ভুচন্দ্র মুখোপাধ্যায় প্রমুখ বিদ্বদ্বর্গ।

ব্রিটিশ ইন্ডিয়ান অ্যাসোসিয়েশনের শক্তি ও কর্মতৎপরতা ক্রমশ স্তিমিত হয়ে আসে। সাধারণ মধ্যবিত্ত সম্প্রদায়ের সঙ্গে এর বিশেষ সম্পর্ক ছিল না। স্থানিক ভিত্তিতে তার কোনো শাখা গঠিত হয় নি; চাঁদার হার (পঞ্চাশ টাকা) সাধারণ মানুষের সাধ্যের অতীত ছিল। বিদ্যাসাগর, দ্বারকানাথ মিত্র প্রমুখ সংস্কারকেরা নিম্নমধ্যবিত্ত শ্রেণীর উপযোগী একটি গণতান্ত্রিক দলের প্রয়োজন অনুভব করেন।[৬] 'অমৃতবাজার পত্রিকা'র প্রতিষ্ঠাতা-সম্পাদক শিশিরকুমার ঘোষ বাংলাদেশের বিভিন্ন জেলা পর্যটন করে জেলাভিত্তিক কয়েকটি সমিতি (১৮৭২) গঠন করেছিলেন। তাঁর প্রয়াসে ঐ সমিতিগুলির সমন্বয়ে "ইন্ডিয়া লীগ" নামে (১৮৭৫) একটি রাজনৈতিক দল গঠিত হয়। স্বায়ত্তশাসনের প্রবর্তন ছিল লীগের অন্যতম প্রধান দাবি। শিশিরকুমার দলটিকে একটি সর্বভারতীয় প্রতিষ্ঠানে

পরিণত করতে চেয়েছিলেন। প্রথম দিকে কৃষ্ণদাস পাল, নবগোপাল মিত্র, আনন্দমোহন বসু, সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়, দুর্গামোহন দাস প্রমুখ তদানীন্তন সকল বাঙালি রাষ্ট্রনেতাই তার সঙ্গে যুক্ত ছিলেন। আভ্যন্তরীণ বিবাদের ফলে লীগের অধিকাংশ সদস্য পদত্যাগ করে ১৮৭৬ সালের ২৬ জুলাই "ভারতসভা" ("ইন্ডিয়ান অ্যাসোসিয়েশন") স্থাপন করেন।[৭]

"ভারতসভা" প্রথম সর্বভারতীয় রাজনৈতিক দল। যাঁদের উদ্যোগে এই সভার জন্ম তাঁদের মধ্যে সুরেন্দ্রনাথের ভূমিকা অগ্রগণ্য। সুরেন্দ্রনাথ ও তাঁর অনুগামীদের প্রয়াসে সভা ভারতের অন্যান্য অঞ্চলে শাখা বিস্তার করে। দেশ-ব্যাপী প্রচার-অভিযান ও প্রথম সর্বভারতীয় প্রতিষ্ঠান গঠনের বিষয়ে অবশ্য কেশবচন্দ্রই ছিলেন পুরোগামী। কিন্তু ধর্ম ও সমাজসংস্কার ছিল তাঁর কর্মতৎপরতার সীমানা। সেদিক থেকে সুরেন্দ্রনাথকে সারা ভারতের প্রথম রাজনৈতিক নেতা বলা চলে। রাজনৈতিক আন্দোলন ও সংগঠনের মধ্যে দিয়ে ভারতের বিভিন্ন জাতিকে একই নেশনের ঐক্যসূত্রে আবদ্ধ করার প্রথম প্রয়াসী হিসাবে সুরেন্দ্রনাথের ভূমিকা অবিস্মরণীয়। রামমোহনের মডারেট ও লিবার‍্যাল রাষ্ট্রচিন্তাকে সুরেন্দ্রনাথ অভিজাতশ্রেণীর মজলিশ থেকে মুক্ত করে গণতান্ত্রিক প্রতিষ্ঠায় সারা দেশে ছড়িয়ে দিয়েছিলেন।

সুরেন্দ্রনাথের রাজনৈতিক জীবনে প্রবেশের অনতিকাল পূর্বের রাষ্ট্রীয় ইতিহাস বিচিত্র ঘটনা ও বহুবিধ পরিবর্তনের সাক্ষ্য বহন করে। সিপাহি বিদ্রোহের পরে কোম্পানির পরিবর্তে সরাসরি ইংরেজ শাসনের প্রবর্তন; কলিকাতা বিশ্ববিদ্যালয়-এর (১৮৫৭) প্রতিষ্ঠা; প্রথম ভাইসরয় ক্যানিং-এর ইন্ডিয়ান কাউন্সিল অ্যাক্ট (১৮৬১); নীল বিদ্রোহ (১৮৫৯-৬০); ফরায়েজি (ওয়াহাবি নামে কথিত) আন্দোলনের সূত্রধরে উত্তর বঙ্গে কৃষকবিদ্রোহ (১৮৭২-৭৩); হিন্দু জাতীয়তাবাদের প্রবর্তনস্বরূপ রাজনারায়ণ বসু ও নবগোপাল মিত্রের উদ্যোগে "হিন্দুমেলা"র (১৮৬৭) সূত্রপাত; "মহামেডান অ্যাসোসিয়েশন" (১৮৫৬), "মহামেডান লিটারারি সোসাইটি" (১৮৬৩) এবং "সেন্ট্রাল ম্যাহোমেডান অ্যাসোসিয়েশন"-এর মাধ্যমে মুসলমানদের স্বতন্ত্র সাজাত্যবোধের উৎপত্তির কথা আগের পরিচ্ছেদে আলোচিত হয়েছে।

ইংরেজ শাসনের সঙ্গেই এদেশে "নেশন" ও "ন্যাশন্যালিজম" শব্দ দুটির বিস্তৃতি ঘটে। মোগল আমলের শেষ দিকে বহুধা-বিভক্ত ভারতভূমি ইংরেজ শাসনাধীনে সংযুক্ত হয়। ক্রমে টেলিগ্রাফ, রেলপথ প্রভৃতি যোগাযোগ ব্যবস্থার প্রবর্তন দেশের বিভিন্ন প্রান্তের অধিবাসীদের মধ্যে মানসিক নৈকট্যের পথ প্রশস্ত করে তোলে। কিন্তু কেবল ভৌগোলিক অখণ্ডতায় নেশন গঠিত হয় না। নেশনের মূল উপাদান দেশবাসীর আবেগসম্পন্ন ঐকাত্ম্যবোধ।

রামমোহন থেকে বঙ্কিম পর্যন্ত ভারতের জাতীয় ঐকাত্ম্যবোধ ধাপে ধাপে গড়ে উঠেছিল, সুরেন্দ্রনাথ তাকে পূর্ণাঙ্গ নেশনের রূপ দিয়েছিলেন। ইংরেজ শাসনের সঙ্গে ক্রমে এদেশে জাতীয়তাবাদ, উদারতন্ত্র, আধুনিক প্রশাসন, সংসদীয় গণতন্ত্র ও পার্টি রাজনীতির উদ্ভব ঘটে।

রামমোহনের সমসাময়িককালে ডিরোজিও-র নেতৃত্বে চরমপন্থী নামে অভিহিত যে এক দার্শনিক বিপ্লবী গোষ্ঠী গড়ে ওঠে তার সংগে উনিশ শতকের শেষ-দিককার চরমপন্থীদের কোনো মিল ছিল না। ডিরোজিওপন্থীরা যুক্তি, স্বাধীন চিন্তা এবং ধর্মনিরপেক্ষ রাজনীতিতে বিশ্বাস করতেন। পাশ্চাত্য রাষ্ট্রদর্শনে অনুপ্রাণিত এই গোষ্ঠীর সদস্যদের মনে রাজনৈতিক স্বাধীনতার প্রশ্ন উদিত হয়ে থাকলেও তা অর্জনের কোনো সক্রিয় পন্থা তাঁরা অবলম্বন করেন নি। পক্ষান্তরে দ্বিতীয় ধারার ভগীরথ লাল-বাল-পাল ও অরবিন্দ প্রমুখ "জাতীয়তা-বাদীরা" ভক্তিবাদ, অবতারবাদ, লীলাবাদ, অলৌকিকত্ব প্রভৃতিতে বিশ্বাস করতেন। শক্তির বোধনকল্পে তাঁরা কালী, দুর্গা, ভবানী, বগলা প্রভৃতি দেবীর পূজা করতেন। শিবাজী ছিলেন তাঁদের আদর্শ। বঙ্কিমচন্দ্র, বিবেকানন্দ ও দয়ানন্দ সরস্বতী-র (১৮২৪-৮৩) হিন্দু ধর্মের পুনর্জাগরণ চিন্তাকে অনেকাংশে ভিত্তি করে এই ধারা গড়ে ওঠে।[৮] বিদেশী শাসনের অবসান-কল্পে এঁরা নানাবিধ পন্থা অবলম্বন করেছিলেন।

"মডারেট" বা নরমপন্থীদের "কনস্টিটিউশনালিস্ট" এবং "এক্সট্রিমিস্ট" বা চরমপন্থীদের "ন্যাশনালিস্ট" নামে উল্লেখ করা হত। উনিশ শতকের শেষ দশক থেকে চরমপন্থী চিন্তা ও ক্রিয়াকলাপের সূত্রপাত ঘটে থাকলেও মহারাষ্ট্র ও বাংলাদেশের "জাতীয়তাবাদী" নামে পরিচিত কর্মীরা মডারেট নীতির বিপরীত সংগ্রামী কর্মসূচির ভিত্তিতে কংগ্রেসেরই ভিতরে থেকে ১৯০৬ সালে প্রকাশ্যভাবে একটি দল গঠন করেন।[৯]

নরমপন্থীরা আবেদন-নিবেদনের মধ্যে দিয়ে ইংরেজেরই পক্ষপুটে ঔপনিবেশিক স্বায়ত্তশাসনের প্রবর্তন চাইতেন। তাঁদের ধর্মনিরপেক্ষ রাজ-নৈতিক আদর্শে উদারনৈতিক মনোভাব, তথ্যনির্ভর চিন্তা ও বাস্তববোধের প্রাধান্য ছিল; চিন্তায় পাশ্চাত্য প্রভাব ছাড়াও বুর্জোয়া গণতান্ত্রিক চেতনাও ছিল প্রচ্ছন্ন। অপরদিকে চরমপন্থীরা ছিলেন খাঁটি স্বাদেশিকতায় অনুপ্রাণিত ও উচ্ছ্বাসপ্রবণ; তাঁরা চাইতেন আপসহীন প্রতিরোধ ও পূর্ণ স্বাধীনতা। পূর্বতন আধ্যাত্মিক জাতীয়তাবাদকে তাঁরা হিন্দু পুনর্জাগরণে পরিমিশ্রিত করেন। পাঞ্জাবকেশরী লালা লাজপত রায় (১৮৫৬-১৯২৮) ছিলেন মুসলমান ও অহিন্দু ধর্মবিরোধী আর্যসমাজে দীক্ষিত। মহারাষ্ট্রে হিন্দু অতীতের পুনঃপ্রতিষ্ঠাকল্পে লোকমান্য বালগঙ্গাধর টিলক (১৮৫৭-১৯২০) গণপতি ও

শিবাজী উৎসবের (১৮৯৩ ও ১৮৯৫) সঙ্গে গোরক্ষা আন্দোলনের সূত্রপাত করেন। নিষ্ক্রিয় প্রতিরোধের উদ্ভাবক বিপিনচন্দ্র পাল হিন্দু জাতীয়তাবাদে পুরোপুরি উদ্বুদ্ধ না হলেও শ্রীকৃষ্ণকেই ভারতের অন্তরাত্মা মনে করতেন। লালা লাজপতের উপর বর্মায় অন্তরীণ আদেশ (১৯০৭) জারি হওয়ায় বিপিনচন্দ্র ত্রস্তচিত্তে সারা দেশে রক্ষাকালী পূজা ও শ্বেতছাগবলীর নির্দেশ দিয়েছিলেন। তাঁর 'নিউ ইণ্ডিয়া' পত্রিকার প্রচ্ছদে থাকত জগদ্ধাত্রীর ছবি। অন্যদিকে অনুশীলন সমিতির অন্যতম একটি গোষ্ঠীর মুখপত্র 'যুগান্তর' পত্রিকার প্রচ্ছদে থাকত খড়্গসহ মা কালীর হাত। জনশক্তির বোধন ও শত্রুনিধনকল্পে বরোদায় অরবিন্দ বগলা মূর্তি গড়িয়ে পূজা করেন (১৯০৩)। গুপ্ত সমিতিতে নবাগত কর্মীদের তিনি এক হাতে গীতা এবং অপর হাতে তলোয়ার দিয়ে বিপ্লবের শপথ গ্রহণ করাতেন। লাল-বাল-পাল নামে অভিহিত এই তিনজন আর অরবিন্দ ঘোষ ছিলেন চরমপন্থী দলের প্রধান চার স্তম্ভ। এঁদের মধ্যে অরবিন্দ ছাড়া আর কেউ হিংসাত্মক বিপ্লবে বিশ্বাস করতেন না।

নরমপন্থীদের মুখপত্র ছিল সুরেন্দ্রনাথ সম্পাদিত দৈনিক 'বেঙ্গলী' আর কালীপ্রসন্ন কাব্যবিশারদ সম্পাদিত সাপ্তাহিক 'হিতবাদী'। অন্যদিকে চরমপন্থীদের মুখপত্র ছিল মতিলাল ঘোষ সম্পাদিত দৈনিক ইংরেজি 'অমৃতবাজার-পত্রিকা' ও কৃষ্ণকুমার মিত্র সম্পাদিত সাপ্তাহিক 'সঞ্জীবনী'। এছাড়াও ব্রহ্মবান্ধব উপাধ্যায় সম্পাদিত দৈনিক 'সন্ধ্যা' ও মনোরঞ্জন গুহঠাকুরতা সম্পাদিত সাপ্তাহিক 'নবশক্তি' ছিল চরমপন্থীদের অন্যতম মুখপত্র।

চরমপন্থী রাজনীতির আদর্শ এবং কর্মপ্রণালীতে প্রকারভেদ দেখা যায়। উক্ত ধারার সবাই যে সন্ত্রাসবাদ, ডাকাতি ও হিংসাত্মক ক্রিয়াকলাপে বিশ্বাসী ছিলেন তা নয়। তাঁদের মধ্যে মৌল সমধর্মিতা ছিল এই যে তাঁরা প্রচলিত নরমপন্থী ধারায় পাশ্চাত্ত্য মনোভাব, ইংরেজ শাসনে আনুগত্য এবং সাধারণ মানুষের সমস্যায় উদাসীন মজলিশি রাজনীতির বিরোধী ছিলেন। পূর্ণ স্বাধীনতাকামী চরমপন্থীদের মধ্যে মোটামুটি দুটি দৃষ্টিভঙ্গি দেখা যেত। একদল চাইতেন ইংরেজ শাসনের সঙ্গে সম্পর্কবিহীন গঠনমূলক কর্মপদ্ধতি, অপরদল চাইতেন সশস্ত্র সংগ্রাম। তবে সাজাত্যবোধ ও আত্মবিশ্বাস সৃষ্টির জন্যে উভয় দলই স্বদেশের সনাতন ঐতিহ্যের প্রতি অনুরাগ সঞ্চার ও শরীরচর্চার দিকে দৃষ্টি দিয়েছিলেন। তাঁদের কর্মতৎপরতা ছিল অসংবদ্ধ; দলগত নির্দিষ্ট কোনো মতবাদ ছিল না। কাজেই কর্মপদ্ধতির মধ্যে অনৈক্য থাকাই ছিল স্বাভাবিক।

চরমপন্থী রাজনীতির ধারক ও বাহক ছিল হিন্দুপ্রধান শিক্ষিত যুবসম্প্রদায়। এই ভদ্রলোক সম্প্রদায়ের মনোভাব ছিল আধাসামন্ততান্ত্রিক। দেশের স্বাধীনতাই

ছিল তাঁদের স্বপ্ন—সমাজবিপ্লব নয়। নির্বিত্ত বৃহত্তর জনসমাজের সঙ্গে তাঁদের সম্পর্ক ছিল ক্ষীণ। একাধারে তাঁরা ফরাসি বিপ্লবের প্রগতিবাদী আদর্শের সঙ্গে নব্য-ইতালির রক্ষণশীল আদর্শের গুণগ্রাহী ছিলেন। বস্তুত স্বাধীনতা অর্জনের জন্যে তাঁরা অন্য দেশের বাহ্য সংগ্রামী পদ্ধতিকেই কেবল কাজে লাগাতে চেয়েছিলেন, সেসব দেশের সংগ্রামী চেতনার অন্তর্নিহিত নবজীবনবোধ গ্রহণ করেন নি।

রাজনারায়ণ বসুর "সঞ্জীবনী সভা" (১৮৭৫) নামে প্রতিষ্ঠিত গুপ্ত সমিতিকে বাংলাদেশে চরমপন্থী রাজনীতির সূত্রপাত বলা চলে। ইতালির "কার্বোনারি" নামে গুপ্তসমিতির আদর্শে এই সভা গঠিত হয়। জ্যোতিরিন্দ্রনাথ ও রবীন্দ্রনাথও তার সদস্য ছিলেন। পরবর্তীকালে শিবনাথ শাস্ত্রীর একটি গুপ্ত সমিতি ও রুদ্ধদ্বার আলোচনাসভার কথা জানা যায়। পুরোপুরি নরমপন্থী হবার আগে সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়ও কয়েকটি গুপ্ত সমিতি গঠন করেছিলেন। এই শতকের শেষ দিকে এই-ধরনের অনেক আধাপ্রকাশ্য সমিতি গড়ে ওঠে যার মূল উদ্দেশ্য ছিল দেশানুরাগ সঞ্চার ও শরীরচর্চার ব্যবস্থা।

বাংলাদেশে চরমপন্থী রাজনীতির সংঘবদ্ধ প্রয়াসের সর্বোত্তম নিদর্শন হল "অনুশীলন সমিতি" (১৯০২)-র প্রতিষ্ঠা। সতীশচন্দ্র বসু প্রতিষ্ঠিত অনুশীলন দলের প্রধান দুই সংগঠক ছিলেন প্রমথনাথ মিত্র (১৮৫৩-১৯১০) ও সরলাবালা দেবী (১৮৭২-১৯৪৫)। সমিতির প্রথম পাঁচ বছর দেশবন্ধু চিত্তরঞ্জনও তার সঙ্গে যুক্ত ছিলেন। সমিতির মুখ্য উদ্দেশ্য ছিল শরীরচর্চা, আত্মরক্ষা ও স্বদেশপ্রেমে যুবসম্প্রদায়কে সচেতন করে তোলা। অরবিন্দের প্রভাবে সমিতির কিছু সদস্য বৈপ্লবিক আদর্শে উদ্বুদ্ধ হন। তাদের অন্যতম বারীন্দ্র ঘোষ, ভূপেন্দ্রনাথ দত্ত ও ভগিনী নিবেদিতা (১৮৬৭-১৯১১)-র উদ্যোগে সমিতির মুখপত্রস্বরূপ 'যুগান্তর' (১৯০৬-০৮) পত্রিকা প্রকাশিত হয়। পত্রিকার নাম থেকেই ক্রমে যুগান্তর দল (১৯০৬-৩৮) নামে একটি বিপ্লবী গোষ্ঠী গড়ে ওঠে।[১১] প্রমথ মিত্র, সরলা দেবী প্রমুখ নেতৃস্থানীয় অনেকেই গুপ্তহত্যা, ডাকাতি ইত্যাদি সন্ত্রাসবাদী ক্রিয়াকলাপ সমর্থন করতেন না। সেজন্যে যুগান্তর গোষ্ঠী দল থেকে বিচ্ছিন্ন হয়ে যায় এবং বৈপ্লবিক কর্মতৎপরতায় লিপ্ত থাকে। উত্তরকালে দেশের বহু খ্যাতনামা বিপ্লবী ও জননায়ক এই দুটি দলের সঙ্গে যুক্ত হয়েছিলেন। এইসব বিপ্লবীদের সঙ্গে আন্তর্জাতিক নানা সংযোগের পরিচয় পাওয়া যায়। অনুশীলন দলের পাঁচ শতাধিক শাখা ছিল। দলের মধ্যে মোটামুটি সুসংবদ্ধতা থাকলেও বৈপ্লবিক ক্রিয়াকলাপ সম্পর্কে ঐকমত্য ছিল না। পূর্ববঙ্গ শাখা একসময়ে কেন্দ্র থেকে বিচ্ছিন্ন হয়ে যায়। সমিতির বিভিন্ন শাখা ১৯০৯ সালের মধ্যে একের পর এক বেআইনি ঘোষিত হয়।

ও হৃদয়াবেগের প্রতি শ্রদ্ধা জানাতে ভোলেন নি। স্বরাজ্য দল অনুসৃত রাজনৈতিক কর্মপন্থা ও আধ্যাত্মিক মূল্যবোধ বিশ্লেষণ করে সংবাদপত্রে (মার্চ, ১৯২৫) বিবৃতি দিয়ে রাজনৈতিক হত্যা ও হিংসাত্মক কার্যকলাপের বিরোধিতা করেন। সেইসঙ্গে সরকারকেও তিনি হুঁশিয়ার করে দেন এই বলে যে সরকারের চণ্ডনীতির ফলেই সন্ত্রাসবাদ বিস্তার লাভ করেছে।

## আর্থনীতিক চিন্তা

চিত্তরঞ্জনের চিন্তা শুধু যে সাংবিধানিক ও রাজনৈতিক বিষয়েই আবদ্ধ ছিল তা নয়। অর্থনৈতিক বিষয়েও তিনি সমধিক সজাগ ছিলেন। জাতীয়তাবাদীরা তাঁকে সমাজতন্ত্রী আখ্যা দেয়; অন্যদিকে সমাজতন্ত্রীরা তাঁকে বুর্জোয়া শ্রেণীর প্রবক্তা বলে মনে করত।

তাঁর স্বরাজ সাধনার মধ্যে শুধু রাজনৈতিক গণতন্ত্র নয়, অর্থনৈতিক সাম্যের আদর্শও নিহিত। মার্কসবাদী সোশ্যালিজমের প্রয়োগ-পদ্ধতি তাঁর ঐ মতবাদের প্রতি আস্থা ভঞ্জন করে দেয়। প্রায় সকল বক্তৃতাতেই তিনি দেশের আর্থিক দুর্গতির প্রতি দৃষ্টি আকর্ষণ করেছেন। প্রতিযোগিতামূলক ইউরোপীয় অর্থনীতির "ইনডাসট্রিয়ালিজম"-এর তিনি তীব্র সমালোচনা করেন।[১৭] ভারতের নিজস্ব মৌলিক ধারায় দেশের গ্রামীণ ও কৃষিনির্ভর জীবনের পুনর্গঠনের উপর তিনি গুরুত্ব আরোপ করতেন। বিদেশী পণ্য বর্জনের জন্যে তিনি দেশবাসীকে আহ্বান জানান।

তিনি যে বিকেন্দ্রিত রাষ্ট্রব্যবস্থার কল্পনা করেছিলেন তার প্রাথমিক ভিত্তি সুসংগঠিত পল্লীসমাজ; গ্রামীণ অধিবাসীদের শিক্ষা ও চেতনার সঙ্গে তিনি চাইতেন আর্থিক নিরাপত্তা ও স্বয়ংসম্পূর্ণতা, পঞ্চায়েতী পরিশাসন ও সমবায়ী প্রণালীতে পল্লীসমাজে সাম্যের প্রতিষ্ঠা। কৃষির উন্নয়ন ও কুটিরশিল্পের বিস্তারে তিনি বিশেষ উৎসাহী ছিলেন। দেশের অর্থনৈতিক ব্যবস্থাকে তিনি ভারতের প্রাচীন ধাঁচে গড়ে তোলার পক্ষপাতী ছিলেন—সেজন্যে চাইতেন কিছুটা বিলাসিতা বর্জন ও আত্মসংযমের প্রয়াস। বিদেশী বস্তু যথাসাধ্য ব্যবহার না করাই ছিল তাঁর অভিমত—সেজন্যে তিনি নিজে স্বদেশী শিল্পবাণিজ্যের প্রতিষ্ঠা ও বিস্তারে তৎপর হয়েছিলেন। শ্রেণীস্বার্থে পরিচালিত রাষ্ট্র-কাঠামোকে তিনি সমর্থন করতেন না। শিক্ষা ও স্বাস্থ্য ভিন্ন অন্যান্য বিষয়ে রাষ্ট্রায়ত্ত ব্যবস্থার পরিবর্তে তিনি "co-operation and integration"-এর ভিত্তিতে দেশের বৈষয়িক উন্নয়নের কথা চিন্তা করেন।

পাশ্চিমী ধারায় দেশের শিল্পোন্নয়ন পছন্দ না করলেও স্বদেশী ব্যবসায়ে

তিনি আধুনিক যন্ত্রশিল্পকে একেবারে বর্জন করতে চান নি। লাভজনক ব্যবসায়ে সুলভ মূলধন বিনিয়োগে তিনি সকলকে উৎসাহিত করতেন। দেশের কৃষক অভ্যুত্থান ও শ্রমিক আন্দোলনেও তিনি নেতৃত্ব দান করেন। লাহোরে অনুষ্ঠিত ট্রেড ইউনিয়ন কংগ্রেসের (১৯২৩) অধিবেশনে সভাপতির ভাষণে তিনি কারখানা শ্রমিকদের জন্যে আইনানুগ বিধিব্যবস্থা ও তাদের ইউনিয়ন গঠন প্রচেষ্টার প্রতি যথেষ্ট গুরুত্ব আরোপ করেন। সেই অধিবেশনেই তিনি বলেছিলেন যে স্বরাজের সুফল যদি মধ্যবিত্তরা একচেটিয়া করে নেয় তাহলে তিনি চাষীমজুরের স্বার্থেই লড়বেন। গয়া ভাষণেও তিনি চাষীমজুরের সংগঠন প্রভৃতির বিষয়কে যথোচিত গুরুত্ব দান করেছিলেন।

## উপসংহার

মৌলানা আজাদ তাঁর আত্মজীবনীতে লিখেছেন যে চিত্তরঞ্জনের অকালমৃত্যু না হলে এদেশের রূপ হয়তো অন্যরকম হত; হয়তো দেশবিভাগের প্রয়োজন দেখা দিত না।[২] বাস্তবিকই চিত্তরঞ্জন সম্পর্কে এরূপ মন্তব্য আদৌ অতিশয়োক্তি নয়। তদানীন্তন ভারতীয় রাজনীতির উগ্র বাম ও অতি দক্ষিণ কোনো দলেই না ভিড়ে চিত্তরঞ্জন স্বতন্ত্র এক তৃতীয় পথ রচনা করেছিলেন। রাজনীতির মধ্যে তিনি অলৌকিকত্ব ও সাম্প্রদায়িকতাকে যেমন টেনে আনেন নি, অন্যদিকে তেমনি নির্বিবেক রাজনৈতিক হত্যাকাণ্ডে সায় দেন নি, রক্তঝরা বিপ্লবের পথও অনুসরণ করেন নি। ইংরেজ শাসনের বিরুদ্ধাচারণকেও জাতিবিদ্বেষে পরিণত করার তিনি বিরোধী ছিলেন। অন্ধবিশ্বাসে কোনো কিছুকে যেমন তিনি আঁকড়ে থাকতেন না, তেমনি স্বভাবসুলভ ভাবাবেগের বশে তিনি বিনা বিচারে কোনো কিছু গ্রহণ বা বর্জন করতেন না। রাজনীতির অলিগলি সম্পর্কে তিনি যথেষ্টই সচেতন ছিলেন; কার্যকারিতার তাড়নায় কর্মপন্থা রচনা করলেও নীতিবোধকে তিনি বিসর্জন দেন নি। বৈষ্ণবচিন্তার প্রভাবে তিনি মূলত মানবপ্রেমিক ছিলেন; মানুষের কল্যাণচিন্তায় তিনি তাই নিজেকে অকাতরে বিলিয়ে দিয়েছেন।

রাষ্ট্রচিন্তায় তিনি মূলত বঙ্কিমচন্দ্র, অরবিন্দ ও বিপিনচন্দ্রের অনুবর্তী ছিলেন। সক্রিয় রাজনৈতিক জীবনে অসহযোগ আন্দোলন, কাউন্সিল বয়কটনীতি প্রভৃতি বিষয়ে তাঁর গান্ধীর সঙ্গে মতবিরোধ ঘটে; কিন্তু পরিশেষে তিনি গান্ধীর আদর্শ ও কর্মপন্থা বহুলাংশে মেনে নেন। অন্যদিকে গান্ধীও চিত্তরঞ্জনেব স্বরাজ্য দলীয় মতাদর্শ গ্রহণ করেন।

চিত্তরঞ্জনের রাজনৈতিক সত্তায় দুটি ধারার সুন্দর সমন্বয় দেখা যায়। একটি

হল নিপুণ আইনজ্ঞ এক আধুনিক রাজনীতিকের এবং অন্যটি হল একনিষ্ঠ স্বরাজ সাধক এক রোমান্টিক অধিনায়কের। তাঁর উচ্ছ্বাসপ্রবণ মনের পশ্চাতে সদাই যেন "আত্মোপলব্ধি, আত্মবিকাশ ও আত্মপরিপূর্তির" সুর অনুরণিত হত। স্বরাজ সম্পর্কে তাঁর দৃষ্টি ভিন্ন হলেও স্বচ্ছ ও স্পষ্ট ছিল। স্বরাজকে তিনি কেবল রাজনৈতিক দৃষ্টিতেই দেখেন নি। মননশীল ও আত্মিক বিকাশের প্রেক্ষাপটে তিনি স্বরাজের চিত্র কল্পনা করেন।

গয়া কংগ্রেসে প্রদত্ত তাঁর সভাপতির অভিভাষণ ভারতীয় রাষ্ট্রচিন্তার ইতিহাসে বিশেষ মূল্যবান। সেই ভাষণে তিনি এক অভিনব রাষ্ট্রদর্শনের ইঙ্গিত করেন, যাতে প্রাচ্য ও পাশ্চাত্ত্য চিন্তার বিভিন্ন ধারার সংমিশ্রণ দেখা যায়। বৈষ্ণব চিন্তার প্রভাবে তিনি জগৎকে ঈশ্বরের লীলাস্থান বলে মনে করতেন; ঐ প্রভাবকে হেগেলীয় প্রত্যয়ে এই বলে প্রসারিত করেন যে ইতিহাস ঈশ্বরেরই অভিব্যক্তি। অন্তর্নিহিত নিগূঢ় সত্তায় ইতিহাস তাঁর কাছে ছিল বিশেষ তাৎপর্যপূর্ণ। এই ইতিহাসচিন্তায় তিনি মাৎসিনির আধ্যাত্মিক জাতীয়তাবাদী দর্শনের সংমিশ্রণ ঘটান; মাৎসিনির দৃষ্টিতে মানবতার আদর্শকে চরিতার্থ করতে হলে সর্বাগ্রে প্রয়োজন জাতির পূর্ণ বিকাশ, নাগরিক চেতনার পুনরুজ্জীবনকল্পে প্রয়োজন সুস্থ প্রতিবেশিসুলভ মনোভাবের উন্নয়ন। রাষ্ট্রপরিচালনায় নাগরিকদের অংশ গ্রহণের প্রাথমিক ক্ষেত্র হল ক্ষুদ্র ক্ষুদ্র গোষ্ঠী ও তার পরিবেশ। মানবগোষ্ঠীর মঙ্গল বিধান জাতির যে-মৌল উপাদান সেই ব্যষ্টির উপর বর্তায়। সমকালীন বিশ্ব পরিস্থিতি সম্পর্কে অবহিত থেকেই তিনি তাঁর ক্রমবিন্যস্ত বিশ্ব-মহাজাতি সংঘের পরিকল্পনা রচনা করেন। একটি সুস্পষ্ট ও ঋজু দৃষ্টিভঙ্গিতে তিনি "এশিয়াটিক ফেডারেশন" এবং "ফেডারেশন অফ হিউম্যানিটিজ"-এর তত্ত্ব উদ্ভাবন করেছিলেন; সে ভাবনা সেদিন নিঃসন্দেহে দূরদর্শিতার পরিচয় দিয়েছিল।

ভারতের রাষ্ট্রীয় পুনর্গঠনকল্পে গণতান্ত্রিক তৃণমূলস্বরূপ দেশব্যাপী গ্রাম পঞ্চায়েত গড়ে তোলার প্রস্তাব তাঁর অনুরূপ দূরদৃষ্টি ও চিন্তার গভীরতা প্রমাণ করে। কেন্দ্রাভিগ রাষ্ট্রকাঠামো তাঁর মতে যান্ত্রিক নিষ্প্রাণতায় পরিণত হয়। ভিত থেকে অট্টালিকা নির্মাণের মতো বিকেন্দ্রিত প্রশাসন-ব্যবস্থাও অনুরূপ পদ্ধতিতে গঠিত হওয়া উচিত বলে তিনি মনে করতেন। দেশময় ছড়িয়ে থাকা ছোট ছোট প্রশাসনিক অধিকারগুলির সমন্বয়ে একটি প্রাণবন্ত কেন্দ্রীয় সংস্থা গড়ে উঠবে— এই ছিল তাঁর পরিকল্পনা। গয়া কংগ্রেসে চিত্তরঞ্জন প্রস্তাবটিকে সবিস্তারে উপস্থাপিত করেছিলেন। তাতে গ্রাম ও জেলাভিত্তিক প্রতিনিধি সভার এক পূর্ণাঙ্গ চিত্র পাওয়া যায়। প্রশাসনিক বিকেন্দ্রিকরণে তিনি গুরুত্ব আরোপ করেছিলেন; সেটাই ছিল তাঁর কাছে গণতন্ত্রের মূল ভিত্তি। স্বায়ত্ত-শাসন ব্যবস্থাকে সক্রিয় ও স্বয়ংসম্পূর্ণ করাই ছিল তাঁর অভিমত। সম্প্রতিকালে

দেশে যে গণতান্ত্রিক বিকেন্দ্রিকরণের প্রচেষ্টা চলেছে তার ভাবনা চিত্তরঞ্জনের ঐতিহাসিক গয়া ভাষণে পাওয়া যায়। তার আগে অবশ্য বিপিনচন্দ্র পালই এবিষয়ে চিন্তার প্রথম সূত্রপাত করেছিলেন।

চিত্তরঞ্জনের চিন্তাভাবনা শুধু যে সাংবিধানিক ও রাজনৈতিক বিষয়েই আবদ্ধ ছিল তা নয়। অর্থনৈতিক বিষয়েও তিনি সমধিক সজাগ ছিলেন। গয়া কংগ্রেসেই তিনি ঘোষণা করেছিলেন যে স্বরাজ সর্বজনের, মুষ্টিমেয় মানুষের জন্যে নয়। দেশের সর্বাত্মক অর্থনৈতিক উন্নয়নের চিন্তাও তাঁর মধ্যে যথেষ্ট দেখা যায়। অবহেলিত অনুন্নত মানুষের নিজ অধিকার অর্জনের জন্যে তিনি তাদের ঐক্যবদ্ধ করে তুলতে চেষ্টা করেন। সমাজতন্ত্রের আদর্শে তিনি বিশ্বাসী ছিলেন। কিন্তু সেজন্যে ব্যক্তিস্বাধীনতা ও অহিংস নীতিকে বর্জন করেন নি।

হিন্দুমুসলমানের সম্প্রীতি ছিল তাঁর অহোরাত্রের চিন্তা। সাম্প্রদায়িক ঐক্যের জন্যে তিনি প্রাণপাত পরিশ্রম করেছেন। ঐক্য ও সহযোগিতার তাগিদে রচিত তাঁর কর্মপন্থা "দাশ ফরমুলা" নামে পরিচিত। ঐ কর্মপন্থার জন্যে তাঁকে যথেষ্ট অপ্রিয়ভাজন হতে হয়।

বাঙালির নিঃস্ব মনন ও দৈন্যজীবনদশার জন্যে তিনি পশ্চিমী নকলনবিশিকে অভিযুক্ত করেন। তিনি চাইতেন ভারতের প্রাচীন আদর্শের নবরূপায়ণ এবং সেই অনুযায়ী রাষ্ট্রতত্ত্ব অর্থতত্ত্ব ও সমাজতত্ত্বের বিশ্লেষণ ও প্রয়োগ।

ভারতের স্বাধীনতা আন্দোলনের অবিসংবাদিত নেতা নিঃস্বার্থ হৃদয় চিত্তরঞ্জনের চিত্ত ছিল অদম্য। প্রাজ্ঞরাজনীতিকের দূরদৃষ্টি ও মৌলিক চিন্তাশক্তি তাঁকে বৈশিষ্ট্য দান করে। তাঁর বিভিন্ন রচনা ও ভাষণে দেশবিদেশের রাজনৈতিক সমস্যার ব্যাখ্যাবিশ্লেষণ থেকে চিত্তরঞ্জনের যুক্তিনিষ্ঠ রাষ্ট্রচিন্তার এবং তীক্ষ্ণ মননশীলতার পরিচয় পাওয়া যায়।

## উৎস নির্দেশ


১. সুকুমাররঞ্জন দাশ। 'দেশবন্ধু চিত্তরঞ্জন'। ১৯৩৬। পৃ. ৩০।

২. P. C. Bamford. *Histories of the Non-co-operation and Khilafat Movements*. 1925. p. 82.

৩. সুকুমাররঞ্জন দাশ। 'দেশবন্ধু চিত্তরঞ্জন'। ১৯৩৬। পৃ. ২০২-২০৩।

৪. Subhas Chandra Bose. *The Indian Struggle : 1920-42*. 1964. p. 92.

৫. H. N. Mitra (ed). *The Indian Annual Register*. 1923. p. 833.

৬. *Ibid*. p. 839.

৭. *Deshbandhu Chittaranjan*: Brief Survey of Life and Work, Provincial Speeches, Congress Speeches. Published by Rajen Sen and B. K. Sen. 1926. Vol. 1. p. 3.

৮. সুধাকৃষ্ণ বাগচী। 'দেশবন্ধু চিত্তরঞ্জন'। ১৯৩৩। পৃ. ১০১-১০২।

৯. H. N. Mitra (ed.) *The Indian Annual Register*. 1921. p. 27. (Appendix).

১০. *Ibid*. p. 28.

১১. *Ibid*. 1923. p. 831.

১২. *Deshbandhu Chittaranjan*. Published by Sen and Sen. 1926. Vol. 1. p. 23.

১৩. Prithwis Chandra Ray. *Life and Times of C. R. Das*. London. 1927. p. 230.

১৪. *Ibid*.

১৫. M. N. Roy. *Memoirs*. 1964. p. 545.

১৬. H. N. Mitra (ed.) *The Indian Annual Register*. 1923. p. 825.

১৭. *Ibid*. p. 823.

১৮. *Ibid*. 1922. p. 39. (Appendix).

১৯. *Ibid*. 1923. p. 823.

২০. *Ibid*. p. 830.

২১. সুকুমাররঞ্জন দাশ। 'দেশবন্ধু চিত্তরঞ্জন'। ১৯৩৬। পৃ. ২৩০-২৩১।

২২. M. N. Roy. *The Future of Indian politics*. London. 1926. p. 72.

২৩. *Deshbandhu Chittaranjan*. Published by Sen and Sen. 1926. Vol. 1. pp. 1-83.

২৪. Maulana Abul Kalam Azad. *India Wins Freedom*. 1959. p. 21.

## আবদুল রসুল ॥ ১৮৭২—১৯১৭

একথা আগেই আলোচিত হয়েছে যে বাঙালি মুসলমান সমাজে নবজাগরণের ধারা প্রবাহিত হয় বিলম্বে ও ধীর গতিতে এবং হিন্দুধারা থেকে স্বতন্ত্র খাতে। তাহলেও সমসাময়িককালে হিন্দু-মুসলমানের মধ্যে যে কিছুটা সম্প্রীতি বিরাজ করত এবং "ধর্ম্ম লইয়া মারামারি কাটাকাটি হইত না"—সেকথা বিপিনচন্দ্র পালের আত্মজীবনী থেকে জানা যায়। কিন্তু বাঙালি মুসলিম মানসে নিজেদের ধর্মগত স্বাতন্ত্র্যবোধ ও বিভেদবুদ্ধি নানাকারণে পুঞ্জীভূত হতে থাকে। নিজেদের ধর্মীয় সত্তার ভিত্তিতে মুসলমানদের পাশ্চাত্ত্য শিক্ষাদীক্ষা গ্রহণের প্রথম প্রবক্তা আবদুল লতিফের ভূমিকা ইতিপূর্বে আলোচিত হয়েছে।

লতিফের সমকালে রেভারেন্ড জেমস লঙ দীর্ঘকাল যাবৎ অনেক তথ্য সংগ্রহ করে মুসলমানদের শিক্ষা এবং সামাজিক ও অর্থনৈতিক দুর্দশার একটি চিত্র তুলে ধরেন, এবং নানা নিবন্ধে তিনি যেসব উন্নয়নব্যবস্থার সুপারিশ করেন সেসব সেদিনের আশরাফ মুসলমান সমাজকে আকৃষ্ট করে। তেমনি উইলিয়াম হান্টারের 'দ্য ইন্ডিয়ান মুসলমানস' (১৮৭১) গ্রন্থে বাঙালি মুসলিম সমাজের হীনাবস্থার যে অনুপুঙ্খ বিবরণ প্রকাশিত হয়েছিল তা সমকালীন শিক্ষিত মুসলিম মানসকে স্বতন্ত্র সাজাত্যবোধে উদ্দীপিত করে। ১৮৭১ সালে অনুষ্ঠিত ভারতের প্রথম আদম শুমারির প্রতিবেদনও জাতিগত ভেদাভেদের অন্যতম উৎস হয়ে দাঁড়ায়। তার বছর দশেক পরে মধ্যপ্রাচ্য থেকে প্যান ইসলামী মতাদর্শের প্রবক্তা জামালউদ্দিন আফগানী কলকাতায় উপনীত হন। তাঁর ইংরেজবিরোধী প্রচার সেদিন নেতৃস্থানীয় মুসলমানদের কাছে গ্রহণযোগ্য হয় নি বটে, তবে তাঁর প্রচারের ফলে সাধারণ শিক্ষিত মুসলিম মানসে সর্বদেশীয় মুসলমানদের ঐক্য ও ভ্রাতৃত্ববোধ ও তাদের উৎপত্তির একই উৎসের চেতনা সাম্প্রদায়িক ভেদবুদ্ধিকে খুঁচিয়ে তোলে।[১] আমির আলি বিভিন্ন স্থানে বেশ কয়েকটি আঞ্জুমান প্রতিষ্ঠা করেছিলেন। সেগুলির প্রধান কাজ ছিল "মুসলমান হিন্দু থেকে স্বতন্ত্র"—এই দৃষ্টিভঙ্গি সযত্নে প্রচার করা।

ইসলামধর্মী বাঙালি মুসলমান সমাজের ধর্মীয় ভেদবুদ্ধি ও বিচ্ছিন্নতাবাদকে সমকালীন হিন্দু জাতীয়তাবাদ ও হিন্দুধর্মের পুনরুজ্জীবনের প্রয়াসও পরোক্ষে কম ইন্ধন যোগায় নি। বেশির ভাগ হিন্দুর কাছে জাতীয়তাবাদ ছিল হিন্দুধর্মীয়দের নিজস্ব পুনর্জাগরণ। রাজনারায়ণ বসুর "হিন্দুধর্মের শ্রেষ্ঠতা" বিষয়ে বক্তৃতা এই মানসিকতার প্রধান উৎস। তাঁর অনুগামী নবগোপাল মিত্র হিন্দুমেলার প্রবর্তন করেন। সাহিত্যের ক্ষেত্রে মুসলিম লেখকেরা নিজেদের পত্রপত্রিকায় হিন্দু সাহিত্যিকদের মুসলিমবিদ্বেষের

সমালোচনা করেন এবং সম্প্রদায়গত স্বার্থ ও ধর্মীয় আত্মস্বাতন্ত্র্য বিস্তারে তাঁদের সেদিন সক্রিয় হয়ে ওঠাই ছিল স্বাভাবিক।

আইনসভায় যথোপযুক্ত সংখ্যক প্রতিনিধিত্বের প্রশ্ন ছাড়াও হিন্দু-মুসলমান সম্পর্কে তিক্ততা বৃদ্ধির ব্যাপারে আরও একটি বিষয় বড় হয়ে দাঁড়ায়, সেটি হল সরকারি চাকরির ক্ষেত্রে পারস্পরিক রেশারেশি। উভয় কারণে সাধারণভাবে মুসলমানেরা সদ্যগঠিত কংগ্রেসকে নিজেদের সংগঠন বলে মেনে নিতে পারে নি; কংগ্রেসকে তারা দেখত ভয় ও সন্দেহের চোখে। তাছাড়া কংগ্রেস নিত্যই থাকত ইংরেজ সরকারের সমালোচনায় মুখর, যেটা মুসলমানেরা আদৌ পছন্দ করত না। তাদের কাছে কংগ্রেসের প্রতিপত্তি তথা সরকারের কাছ থেকে সুবিধাদি আদায়ের অর্থ ছিল চাকরিসহ সর্ববিধ বিষয়ে হিন্দুদের প্রাধান্য।

হিন্দু-মুসলিম বিভেদ সৃষ্টির যাবতীয় কার্যকলাপ সত্ত্বেও উভয় সম্প্রদায়ের মধ্যে দীর্ঘকালীন সম্প্রীতি ও সমন্বয়ের একটি ক্ষীণ ধারা সাবলীল গতিতে প্রবহমান ছিল। বাঙালি কবি ও ঔপন্যাসিক মীর মশাররফ হোসেন ছিলেন সাম্প্রদায়িক ঐক্যের অন্যতম প্রতিভূ। সৈয়দ আহমদ ও আমির আলির প্রচার ও বিরোধিতা সত্ত্বেও ১৮৯২ সাল অবধি কংগ্রেস অধিবেশনগুলিতে মুসলিম প্রতিনিধিত্বের হার ছিল প্রায় এক ষষ্ঠাংশ, অবশ্য তাতে বাঙালি মুসলমানের সংখ্যা ছিল কম। কিন্তু হিন্দুদের ধর্মীয় ব্যঞ্জনায় রাজনৈতিক ক্রিয়াকলাপ মুসলমানদের ক্রমেই দূরে সরিয়ে দেয়। মহারাষ্ট্রে গণপতি উৎসব এবং উত্তর ভারতে গো-হত্যা নিবারণী আন্দোলন ও উর্দু-হিন্দী বিতর্ক, অন্যদিকে বিশেষ করে বঙ্গদেশে বিপ্লবীদের মধ্যে হিন্দু দেবদেবীকে প্রেরণার উৎস হিসাবে স্থাপনা এবং নানাবিধ ধর্মীয় প্রতীক ব্যবহার স্বভাবতই মুসলমানদের ধর্মীয় বিশ্বাস ও সংস্কারে আঘাত করে। তাই উভয় সম্প্রদায়ের ঐক্যবদ্ধ জাতীয়তাবাদী আন্দোলন বলিষ্ঠ রূপ নিতে পারে নি। মুসলিম রাজনৈতিক আবেগ ও প্রেরণার উৎস হয়ে দাঁড়ায় অতীতের পাঠান মোগল আমলের ভারত কিংবা মধ্যপ্রাচ্যের মুসলমান প্রধান দেশগুলি। তাদের রাজনৈতিক চেতনা ও কর্মচাঞ্চল্য কালক্রমে ভিন্ন সংগঠনের মাধ্যমে দানা বাঁধে।

উনিশ শতকের শেষ দশক এবং বিশ শতকের প্রথম দিকে বাঙালি মুসলিম সমাজ যখন স্পষ্টতই ধর্মের আবেগে বিচ্ছিন্নতা, ইংরেজ প্রশাসনের প্রতি আনুগত্য এবং হিন্দুদের প্রতি ঈর্ষা, ভীতি ও বিদ্বেষের মিশ্রিত মনোভাব নিয়ে ভিন্ন পথে এগিয়ে চলে সেই সময়ে বঙ্গভঙ্গের জল্পনা-কল্পনা চলেছিল, এবং পরিশেষে সেটি রূপায়ণের সিদ্ধান্ত ঘোষিত হয়। মুসলমান সমাজের বৃহদাংশ সেই সিদ্ধান্তকে স্বাগত জানায়। অন্যদিকে সমগ্র হিন্দু সমাজের সঙ্গে মুসলমান সমাজের একটি ছোট ভগ্নাংশ বঙ্গভঙ্গ সিদ্ধান্তের প্রতিবাদে উত্তাল হয়ে ওঠে।

বঙ্গব্যবচ্ছেদবিরোধী স্বদেশী ও বয়কট আন্দোলনের মধ্যে যেসব নেতৃস্থানীয় মুসলমানের মধ্যে ঐক্যবোধ ও যৌথ আন্দোলন গড়ে তোলার প্রবল আবেগ ও উদাম দেখা যায় তাঁদের মধ্যে আবুল কাশেম, আবদুল হালিম গজনভি, দীন মোহম্মদ, দেদার বক্স, লিয়াকত হোসেন, আবদুল গফুর, ইসমাইল হোসেন সিরাজী এবং সর্বোপরি আবদুল রসুলের ভূমিকা স্মরণীয়।[২]

রসুলের জন্ম কুমিল্লার গুণ্যক গ্রামের এক জমিদার পরিবারে। পিতা মোলবী গোলাম রসুলের অকাল মৃত্যুর ফলে আবদুলের বাল্যজীবন কাটে মাতুলালয়ে, মৈমনসিংয়ের এক গ্রামে। ঢাকায় সরকারি স্কুলে এনট্রান্স পরীক্ষার পরে তাঁকে লিভারপুলে পাঠানো হয়। অক্সফোর্ড বিশ্ববিদ্যালয়ে বি. এ. পরীক্ষা পাশ করে ব্যারিস্টারি পড়া শুরু করেন। ইংল্যান্ডে থাকতে তিনি অরবিন্দ ঘোষের সান্নিধ্যে এসে দেশপ্রেম ও জাতীয় আন্দোলনে উদ্বুদ্ধ হন।[৩] ১৮৯৯ সালে কলকাতায় ফিরে এসে রসুল হাইকোর্টে প্র্যাকটিশ শুরু করেন। সেইসময়ে হিন্দু সমাজ সংস্কারকদের অনুকরণে রসুল মুসলমান সমাজে বহু বিবাহ প্রথার বিরুদ্ধে আন্দোলন গড়ে তোলেন। বঙ্গভঙ্গ সিদ্ধান্ত যখন ঘোষিত হয় (১৯ জুলাই, ১৯০৫) তখন রসুলকে হিন্দুদের সঙ্গে একযোগে প্রতিবাদে মুখর হয়ে উঠতে ও স্বদেশী আন্দোলনের প্রথম সারির নেতৃবৃন্দের মধ্যে দেখা যায়। সাধারণভাবে মুসলমানেরা বঙ্গভঙ্গ সিদ্ধান্তকে সমর্থন করেছিল। সেই দিক থেকে মুসলমানদের মধ্যে বঙ্গভঙ্গ বিরোধী চেতনার সঞ্চার এবং স্বদেশী আন্দোলনে মুসলমানদের যুক্ত করার অদম্য প্রয়াস রসুলের দৃঢ় আত্মপ্রত্যয় এবং নির্ভীক মনের পরিচয় দেয়।

স্বদেশী ও বয়কট আন্দোলনের পিছনে দেশবাসীর অর্থনৈতিক উন্নতির সম্ভাবনা তাঁর কাছে বড় হয়ে দেখা দিয়েছিল। দেশের লোককে শিল্পবাণিজ্য গড়ার দিকে উৎসাহদানের সঙ্গে নিজেও অশ্বিনী দত্তর সঙ্গে একটি কোঅপারেটিভ নেভিগেশন কোম্পানি খুলেছিলেন। তাতে মণীন্দ্রচন্দ্র নন্দী, সূর্যকান্ত আচার্য, ব্রজেন্দ্রকিশোর রায়চৌধুরী প্রমুখ জমিদারেরা যুক্ত হন।

বঙ্গবিভাগের বিরুদ্ধে দেশব্যাপী বিক্ষোভ আন্দোলনে কলকাতার ছাত্রসমাজ প্রবল উদ্দীপনায় যুক্ত হয়েছিল। ছাত্রদের নিবৃত্ত করার তাগিদে কার্লাইল সার্কুলার নামে অভিহিত এক সরকারি আদেশনামায় (২২ অক্টোবর, ১৯০৫) স্কুল ও কলেজগুলিকে এই বলে শাসানো হয় যে ছাত্রদের রাজনীতি থেকে নিবৃত্ত না করা হলে সরকারি অনুদান ও বৃত্তি থেকে বঞ্চিত করাই শুধু নয়, সংশ্লিষ্ট প্রতিষ্ঠানের ছাত্রদের চাকরির সুযোগসুবিধাও বন্ধ করে দেওয়া হবে। তার প্রতিবাদে হাজার খানেক ছাত্র ২৬ অক্টোবর তারিখে ফিল্ড অ্যান্ড অ্যাকাডেমিক ক্লাবপ্রাঙ্গণে সমবেত হয়েছিল। সভায় বিপিনচন্দ্র পাল, শ্যামসুন্দর চক্রবর্তী,

জ্ঞানেন্দ্রনাথ রায় প্রমুখ নেতৃবৃন্দ সরকারি শিক্ষার বিকল্প হিসাবে জাতীয় শিক্ষাব্যবস্থা প্রবর্তনের প্রস্তাব করেন। সেদিনের সভায় পৌরোহিত্য করেছিলেন আবদুল রসুল; সেদিনের প্রস্তাব অচিরেই রূপায়িত হয় বঙ্গীয় জাতীয় শিক্ষা পরিষদের গোড়াপত্তনে।[৪] পরিষদের ৯২ জন প্রতিষ্ঠাতা সদস্যের মধ্যে ৬ জন ছিলেন মুসলমান। পরবর্তীকালে রসুল কিছুকাল পরিষদের সেক্রেটারি (১৯১৩-১৬) হন। ছাত্র আন্দোলনের পুরোধা হিসাবে তাঁকে আগেই দেখা গিয়েছিল। সেই বছরে, অর্থাৎ ১৯০৫ সালের সেপ্টেম্বর মাসে রসুলের নেতৃত্বে হিন্দু ও মুসলমান ছাত্ররা শোভাযাত্রা করে রাজাবাজারে এক জনসভায় যোগ দেয়। সেদিনের সভায় রসুলের উদাত্ত ভাষণ আপার সার্কুলার রোড ভাষণ বা রাজাবাজার ভাষণ নামে খ্যাত।

বঙ্গীয় প্রাদেশিক সম্মেলনের দুটি অধিবেশনে রসুল সভাপতিত্ব করেছিলেন। প্রথমটি ১৯০৬ সালে বঙ্গভঙ্গ বিরোধী আন্দোলনের সময়ে বরিশাল শহরে অনুষ্ঠিত হয়। সদ্যগঠিত পূর্ববঙ্গ প্রদেশের গভর্নর ব্যামফিল্ড ফুলারের নির্দেশে পুলিশ শোভাযাত্রা ছত্রভঙ্গ করে দেয়, সম্মেলনের বিরুদ্ধে নিষেধাজ্ঞা জারি হয়। ভুপেন্দ্রনাথ বসু, সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়, কৃষ্ণকুমার মিত্র প্রমুখ নেতৃবৃন্দ নিগৃহীত হন। সুরেন্দ্রনাথের কাছ থেকে জবরদস্তি মোটা পরিমাণ জরিমানা আদায় করা হয়।[৫]

প্রাদেশিক সম্মেলনের দ্বিতীয় যে অধিবেশনে রসুল সভাপতিত্ব করেন সেটি অনুষ্ঠিত হয়েছিল চট্টগ্রাম শহরে (১৯১২)। তখন বঙ্গভঙ্গ রদ হয়ে গেছে। এদুটি ছাড়াও রসুলের নিজের পৈতৃক বাড়ি কুমিল্লায় অনুষ্ঠিত প্রাদেশিক সম্মেলনের (১৯১৪) অভ্যর্থনা সমিতির সভাপতি হয়েছিলেন রসুল স্বয়ং। প্রাদেশিক সম্মেলন তিনটিতে তাঁর ভাষণ এবং অন্যান্য সভাসমিতিতে তিনি যেসব ছোটবড় ভাষণ দিয়েছিলেন সেগুলির ভিত্তিতে তাঁর রাষ্ট্রচিন্তার বিভিন্ন দিক সম্পর্কে অল্পবিস্তর পরিচয় পাওয়া যায়।

বঙ্গবিভাগ কায়েম হবার কিছুকাল পরে ঢাকায় সারা ভারত মুসলিম লীগের জন্ম হয়েছিল (১৯০৬)। প্রধান উদ্যোক্তা ছিলেন ঢাকার নবাব সলিমুল্লা-আল্লাহ্। তাঁর মুখ্য সহকারির ভুমিকায় ছিলেন আবুল কাশেম ফজলুল হক, যিনি কয়েক দশক পরে কৃষক প্রজা দলের অবিসংবাদিত নেতা হিসাবে বাংলার মুখ্যমন্ত্রী হন (১৯৩৭) এবং লীগের লাহোর সম্মেলনে (১৯৪০) পাকিস্তান দাবির প্রস্তাব উত্থাপন করেন। অন্যদিকে লীগ প্রতিষ্ঠাতা ঢাকার নবাব সলিমুল্লা-আল্লাহ্র ভ্রাতা খাজা আতিকুল্লা কংগ্রেসের কলকাতা অধিবেশনে (১৯০৬) বঙ্গব্যবচ্ছেদের বিরুদ্ধে প্রস্তাব আনেন।

স্বদেশী আন্দোলনের নেতৃত্বে আসীন আবুল কাশেম, গজনভী, রসুল

প্রমুখ মুসলমান সমাজের মুখপাত্ররা মুসলিম লীগের পালটা সংগঠন হিসাবে বেঙ্গল মোহামেডান অ্যাসোসিয়েশন গঠন করেন (৩ নভেম্বর ১৯০৫)। পরে রসুল সর্বভারতীয় ভিত্তিতে ইন্ডিয়ান মুসলমান অ্যাসোসিয়েশন নামে সেটিকে মুসলমানদের একটি জাতীয় দল হিসাবে দাঁড় করান। বলা বাহুল্য উদ্দেশ্য ছিল বিচ্ছিন্নতাকামী মুসলিম লীগের সম্ভাব্য প্রাধান্যকে খর্ব করা। দলের সভাপতি এবং সহ-সভাপতি হয়েছিলেন যথাক্রমে মাদ্রাজের নবাব সৈয়দ মহম্মদ এবং তৎকালীন জাতীয়তাবাদী নেতা মহম্মদ আলি জিন্না। দিল্লীর সৈয়দ হায়দার রেজা ও রসুল নিজে নবগঠিত দলের সচিব পদ গ্রহণ করেন। দলটির অস্তিত্ব বেশিকাল স্থায়ী হয় নি।[৬]

সুরেন্দ্রনাথের অনুগামী হিসাবে যদিও রসুল পরিচিতি অর্জন করেন, কিন্তু নিজের যুক্তিবোধ অনুসারে তিনি কংগ্রেসের চরমপন্থী দলের পৃষ্ঠপোষক হিসাবে চিহ্নিত হন। বহরমপুর বঙ্গীয় প্রাদেশিক সম্মেলনে (১৯০৭) রসুল সরকারি খেতাব বয়কটের যে প্রস্তাব তোলেন সেটা ব্রহ্মবান্ধবের 'সন্ধ্যা' পত্রিকায় উচ্ছ্বসিত প্রশংসা লাভ করে। উপাচার্য আশুতোষ মুখোপাধ্যায় কলকাতা বিশ্ববিদ্যালয়ে একটি বিশেষ অধ্যাপকের পদ রসুলকে দিতে চাইলে সরকারের শিক্ষা সচিব সেটা নাকচ করে দেন। ১৯১৬ সালে লক্ষ্ণৌ কংগ্রেসে গৃহীত হিন্দু-মুসলমান চুক্তি সম্পাদনে রসুল ও জিন্না জাতীয়তাবাদী মুসলমানদের মুখপাত্র ছিলেন। স্বল্পায়ু জীবনের শেষ দিকে রসুল টিলকের হোমরুল আন্দোলনের প্রতি আকৃষ্ট হন।

## রা ষ্ট্র চি ন্তা র প রি প্রে ক্ষি ত

রসুল ভারতের স্বায়ত্তশাসনের সঙ্গে চাইতেন সংসদীয় গণতন্ত্রী রাষ্ট্রব্যবস্থার প্রবর্তন। তিনি উপলব্ধি করেন যে এশিয়ার মানুষ ইউরোপীয়দের মতো স্বেচ্ছাতন্ত্রী সরকার আর মেনে নেবে না। ভারতের সমকালীন সরকারকে তিনি "benevolent despotism"-এর আখ্যা দিয়ে বলেন যে যদিও বিবর্তনের ধারায় একসময়ে হিতবাদী স্বেচ্ছাতন্ত্রের প্রয়োজন ছিল অনিবার্য, কিন্তু আজ আর সে পরিস্থিতি নেই। ইংরেজরাই নাগরিকদের স্বাধিকার ও সুযোগসুবিধার মূল্যবোধ আমাদের মনে গেঁথে দিয়েছে। প্রতিনিধিত্বমূলক রাষ্ট্রব্যবস্থাই যে শ্রেষ্ঠ ব্যবস্থা সেটা আমরা ইংরেজদের কাছ থেকেই জেনেছি। তাই এশিয়াবাসীদের স্বায়ত্তশাসনের যোগ্যতা নেই বলে যে বাঁধা বুলি আওড়ানো হয় সেটা আজ নিঃসার প্রমাণিত হয়েছে। বিখ্যাত ইংরেজ সাংবাদিক উইলিয়াম টমাস স্টেড-এর একটি উক্তির কথা উল্লেখ করে তিনি বলেন যে জাপান, চীন, পারস্য

ও তুরস্কে প্রতিনিধিত্বমূলক সংসদীয় সরকার ক্রমে গড়ে উঠছে ; অনুরূপ শাসন-ব্যবস্থা ভারত ও মিশরে প্রবর্তন না করা যুক্তিহীন। বরিশালে অনুষ্ঠিত প্রাদেশিক সম্মেলনে (১৯০৬) রসুল সভাপতির ভাষণে ভারতে অবিলম্বে পর্যায়ক্রমে প্রাদেশিক ও কেন্দ্রীয় স্বায়ত্তশাসন ব্যবস্থা প্রবর্তনের দাবি করেন।[৭]

দেশের সমসাময়িক রাজনৈতিক মানসিকতা প্রসঙ্গে তিনি বলেন যে শিক্ষিত অনেক ব্যক্তি আছেন যাঁরা রাজনৈতিক আন্দোলনকে তাচ্ছিল্য করেন, তাঁরাই আবার আন্দোলনে যোগ দেন যখন লাভের প্রাপ্তিযোগ ঘটে। অথচ অর্জিত যাবতীয় লাভের পিছনে থেকেছে বহু রাজনৈতিক কর্মীর নিঃস্বার্থ শ্রম ও আত্মত্যাগ। অনেকে আবার ব্যক্তিগত উন্নতির আশায় রাজনৈতিক আন্দোলনে যোগ দেন, আর আকাঙ্ক্ষিত বস্তু পেয়ে গেলে সহকর্মীদের ছেড়ে চলে যান। এধরনের লোককে রসুল এড়িয়ে চলার উপদেশ দেন, তিনি মনে করতেন যে—

> to be successful in politics as in other spheres of life, one must be honest and sincere.[৮]

রাজনৈতিক আন্দোলনকে যারা ভয়ের চোখে দেখে ও বিপজ্জনক বলে মনে করে তাদের উদ্দেশে তিনি বরিশাল ভাষণে বলেছিলেন—"We cannot do without politics, our very existence depends upon politics." রাজনৈতিক আন্দোলনের মাধ্যমে প্রশাসনিক ক্ষমতা অর্জন না হলে দেশবাসীর স্বাস্থ্য, শিক্ষা, জীবিকা ইত্যাদির উন্নয়নসাধন দুরূহ বলে তিনি মনে করতেন। তবে রাজনৈতিক আন্দোলনে নিয়মতান্ত্রিক পথ অনুসরণের তিনি পক্ষপাতী ছিলেন।[৯]

রসুলের দৃষ্টিতে মানুষের যাবতীয় অসন্তোষ ও ক্ষোভের মস্ত বড় কারণ হল বিচারব্যবস্থার বৈষম্য। বৈষম্যের কারণ হিসাবে তিনি দেখেছিলেন একই লোকের অধীনে প্রশাসন ও বিচারক্ষমতা ন্যস্ত, একই ব্যক্তি অভিযোগকারী, আবার বিচারকও বটে ; ফলে নিরপেক্ষতা বজায় রাখা কঠিন। অন্যদেশে ব্যবস্থাটি নিন্দিত, অথচ ভারতে সেটা দিব্যি বহাল রয়েছে। বিচারব্যবস্থাকে প্রশাসন থেকে পৃথক করার জন্যে প্রতিবাদ আন্দোলন গড়ে তোলার একটি প্রস্তাব রসুলের কুমিল্লা প্রাদেশিক সম্মেলনের (১৯১৪) ভাষণে পাওয়া যায়। সর্ববিধ প্রাদেশিক বিষয়ে শক্তিশালী আন্দোলনে নেতৃত্ব দেবার উপযোগী সংগঠন হিসাবে ইন্ডিয়ান অ্যাসোসিয়েশনকে রসুল নবোদ্যমে পুনর্গঠিত করারও একটি প্রস্তাব উত্থাপন করেছিলেন।[১০]

ধর্মের ভিত্তিতে পৃথক নির্বাচকমণ্ডলীর ব্যবস্থাকে রসুল সমর্থন করেন নি। কারণ তাতে হিন্দু ও মুসলমানের পারস্পরিক প্রীতি ও একাত্মবোধ

বিঘ্নিত হবে বলে তাঁর আশঙ্কা ছিল। তবে সেইসঙ্গে তিনি একথাও বলেন যে সংখ্যালঘুদের সর্বস্তরে প্রতিনিধিত্ব থাকাটা অবশ্যই প্রয়োজন।

মুসলমানদের উদ্দেশে রসুল তাঁর বরিশাল ভাষণে বলেন যে রাজনীতি থেকে নিজেদের দূরে রেখে তারা মস্ত ভুল করেছে। তাদের রাজনৈতিক অনাসক্তির জন্যে দায়ী বিগত দিনের মুসলমান নেতারা। সরকারের নেকনজর ও প্রসাদপ্রাপ্তির আশায় বিগত দিনের নেতারা মুসলিম জনমনে এই চিন্তা সঞ্চারিত করেছিলেন যে বিধিদত্ত ও ন্যায়সঙ্গত সরকারের পরিপন্থী রাজনীতি মোটেই বাঞ্ছনীয় নয়। সরকার যা কিছু নির্দেশ দেয় তা মাথা পেতে মেনে নেওয়াই তাঁরা সমীচীন বলে মনে করতেন। কারণ তাঁদের চোখে সরকারের বিরুদ্ধাচারণের অর্থ ছিল সরকারি চাকরির সুযোগ থেকে বঞ্চিত হওয়া। তাই রসুল অনুতাপ করেন যে সাধারণ মুসলমান একটু বুদ্ধি খেলিয়ে বোঝার চেষ্টা করলে নেতৃবর্গের ভ্রান্তি ও চিন্তার অসারতা ধরে ফেলতে পারত।[১১]

রসুল অদ্ব্যর্থ ভাষায় বলেন যে নেতৃবর্গ অথবা সরকার যাই বলুক না কেন হিন্দু ও মুসলমান মূলত অভিন্ন। জাতে কেউ মুসলমান, কেউ হিন্দু হতে পারে, কিন্তু রাজনীতির ক্ষেত্রে উভয়ে একই নৌকার যাত্রী। তাঁর মতে সরকারি চাকরির মোহে মুসলমান সমাজ কংগ্রেসের সঙ্গে সহযোগিতায় বিমুখ থেকেছে, তাতে ক্ষতি বই লাভ কিছু হয় নি। কার্যত সরকার হিন্দু মেধা ও প্রতিভাকে তারিফ করে, আর মুসলমানদের ভীরুতাকে ঘৃণার চোখে দেখে, কাজে লাগায় তাদের ভেদবুদ্ধিকে। পরিতাপের সঙ্গে রসুল মন্তব্য করেন যে সরকার লাভের দিকটা তুলে ধরে মুসলমানদের নাচায়, ক্ষতির দিকটা দেখায় না।

সদ্যসম্পন্ন বঙ্গ-বিভাগ প্রসঙ্গে রসুল মন্তব্য করেন যে তাতে সামান্য কিছু লাভ হতে পারে, কিন্তু পরিণামে মুসলিম সমাজ প্রতারিত হবে। রসুল দেখাতে চেষ্টা করেন যে মুসলিম জনগণ যদি নেতাদের আপ্তবাক্যে বিশ্বাস না করে স্বাধীন বুদ্ধির প্রয়োগ করে তাহলে তারা দেখবে যে স্বদেশী আন্দোলনে হিন্দুদের চেয়ে মুসলমানদেরই লাভ হয়েছে বেশি। নজির হিসাবে রসুল দেখান যে স্বদেশী আন্দোলনে মুসলমান তাঁতি বেশি উপকৃত হয়েছে। শিক্ষায় অনুন্নত থাকায় মুসলমানদের কায়িক শ্রম ও স্বাধীন জীবিকার উপর নির্ভর করা ছাড়া উপায়ান্তর নেই বলে তিনি মনে করতেন। কিন্তু নেতাদের দৃষ্টিবিভ্রমের জন্যে সাধারণ মুসলমান চলেছে বিপথে। রসুল তাই মুসলিম সমাজের কাছে আবেদন জানিয়ে বলেন যে একই মাতৃভূমির কল্যাণের জন্যে মুসলমানদের উচিত রাজনীতি সম্পর্কে ঔদাসীন্য পরিহার করে হিন্দুদের সঙ্গে ঐক্যবদ্ধ হওয়া। তাঁর কথায়—

Unless you are ready to migrate in a body to Arabia,

Persia or Turkey, your political interests will ever be the same as those of the people of other denominations in Bengal.[১২]

উল্লিখিত আবেদনে রস্‌ুল এই মর্মে বলেন যে আমরা আজ হিন্দ্‌ুদের থেকে প্‌ৃথক হয়ে বিদেশী শাসকদের পথ সুগম করে দিচ্ছি, যাতে তারা আমাদের অনৈক্যের স্‌ুযোগ নিয়ে এদেশে তাদের শাসনব্যবস্থা কায়েম রাখতে পারে।

রস্‌ুল তাঁর বিখ্যাত রাজাবাজার ভাষণে ইতিহাসের নজির টেনে য্‌ুক্তিপ্রদর্শন করেন যে ইংল্যান্ডে কোনো রাজনৈতিক বিষয় যেমন ধর্মীয় সম্প্রদায়ভিত্তিতে আলোচিত হয় না, এদেশেও তেমনি কোনো রাজনৈতিক বিষয়ের পক্ষাপক্ষে লোকে যোগ দেবে নাগরিক হিসাবে, ধর্মীয় সম্প্রদায়ভিত্তিতে নয়। ইংল্যান্ডে একসময়ে ক্যাথলিক ও প্রোটেস্ট্যান্টদের পারস্পরিক সম্পর্ক এদেশের হিন্দ্‌ু-ম্‌ুসলিম বিরোধবিদ্বেষের চেয়েও বেশি তিক্ত ছিল। কিন্তু ইংল্যান্ডের সে-পরিস্থিতি আজ আর নেই, তাদের শ্‌ুভব্‌ুদ্ধি এখন প্রবল। সেই নিরিখে রস্‌ুল প্রশ্ন তোলেন: আমরা হিন্দ্‌ু-ম্‌ুসলমানেরা কেন অন্‌ুর্‌ূপ ঐক্যবদ্ধ হতে পারছি না? উত্তরে নিজেই নির্দেশ করেন যে বিভিন্ন রাজনৈতিক দল থাকতে পারে, কর্মপন্থাও ভিন্ন হওয়া স্বাভাবিক, কিন্তু মাতৃভ্‌ূমির কল্যাণের লক্ষ্য এক ও অভিন্ন।[১৩]

রস্‌ুল লক্ষ করেছিলেন যে বঙ্গের তৎকালীন ইসলামধর্মী বাঙালিরা নিজেদের বাঙালি বলে মনে করে না। তারা বাঙালি হিসাবে দেখে কেবল হিন্দ্‌ুদের আর নিজেদের তারা কেবল ম্‌ুসলমান বলে পরিচয় দেয়। তিনি বলেন যে এই মনোভাব নিঃসন্দেহে অজ্ঞতাপ্রস্‌ূত। কারণ বাঙালি ম্‌ুসলমানেরা যে-মাটিতে ভ্‌ূমিষ্ঠ ও লালিত হয়েছে সেদিকে দ্‌ৃক্‌পাত না করে তারা কেবল ধর্মটাকেই বড় করে দেখেছে। তারা যে দেশেই জন্মাক বা যে-ভাষাতেই কথা বল্‌ুক না কেন তারা মনে করে যে দ্‌ুনিয়ার ম্‌ুসলমানেরা হল একটা "নেশন", রস্‌ুলের দ্‌ৃষ্টিতে সেটা বাতুলতামাত্র। কেন-না তাহলে একজন ইংরেজ অন্য এক ফরাসি মান্‌ুষকে স্বজাতিভুক্ত বলে মনে করতে পারে, যেহেতু উভয়েই খ্‌ৃষ্টান। রাজাবাজার ভাষণে রস্‌ুল তাই স্পষ্টই বলেন—

We both Hindus and Mohamedans here belong to the same mother-country Bengal. We are all Bengalees, though our different religions make us Hindu, Mahomedan or Christian.[১৪]

বঙ্গবিভাগ রদ হয়ে যাবার পরে ১৯১২ সালে চট্টগ্রামে বঙ্গীয় প্রাদেশিক সম্মেলনে সভাপতির ভাষণে রস্‌ুল উল্লেখ করেন যে বছর ছয়েকের জন্যে বঙ্গব্যবচ্ছেদের দর্‌ুন একদিকে হিন্দ্‌ু ও ম্‌ুসলমানের মধ্যে একটি স্থায়ী বৈরিতার

ভাব দেখা দিয়েছে, অন্যদিকে লাভের পরিবর্তে সমূহ ক্ষতি হয়েছে মুসলমান সমাজের। তিনি দ্ব্যর্থহীন ভাষায় বলেন যে, হিন্দু ও মুসলমান একই নেশনের অন্তর্গত। সিয়া-সুন্নি, ক্যাথলিক-প্রোটেস্ট্যান্ট ও এমন কি ভাইয়ে-ভাইয়ে যেমন ঝগড়াবিবাদ বাধে, হিন্দু-মুসলমানের মধ্যেও অনুরূপ বিবাদ-বিরোধ অস্বাভাবিক নয়। দুতরফেই বিরোধ বাঁধানোর অপকর্মে কিছু মানুষ লিপ্ত থাকে, যাদের রসুল "narodlike outsiders" বলে অভিহিত করেন। তবে হিন্দুরা যেহেতু সবদিক থেকে উন্নত, তাই তাদেরই উপর বর্তায় ভ্রাতৃপ্রতিম সংখ্যালঘু সম্প্রদায়ের প্রতি সহানুভূতি প্রদর্শনের মুখ্য দায়িত্ব।[১৫]

বঙ্গীয় প্রাদেশিক সম্মেলনের কুমিল্লা অধিবেশনে অভ্যর্থনা সমিতির সভাপতির ভাষণে রসুল তাঁর পূর্বকথিত বক্তব্যের জের টেনে বলেন যে মুসলমান নেতারা স্বধর্মীয়দের রাজনৈতিক আন্দোলন থেকে প্রতিনিবৃত্ত না করলে, যথাসময়ে রাজনৈতিক শিক্ষা ও চেতনার সুযোগ পেত মুসলমান সমাজ; তাতে আদর্শ ও পদ্ধতিগত দিক থেকে হিন্দু-মুসলমানে কোনো ভেদাভেদ থাকত না। মুসলমানদের নিষ্ক্রিয়তা ঘোচাবার জন্যে মুসলিম লীগের সৃষ্টি হয়েছে। রসুলের দৃষ্টিতে লীগ ও কংগ্রেসের মধ্যে পার্থক্য অতি সামান্য, যেটা পারস্পরিক আস্থা ও বোঝাপড়ার মধ্যে দিয়ে সহজেই দূর করা যেত।

### আর্থনীতিক চিন্তা

রসুলের বরিশাল ভাষণে তাঁর আর্থনীতিক চিন্তার গভীরতা ও দূরদর্শিতার পরিচয় মেলে। তিনি বিশ্বাস করতেন যে সমসাময়িক রাজনৈতিক ও সামরিক বিষয়ে দেশের ভালমন্দ বিচারের মৌরসিস্বত্ব বিদেশী শাসকদের মুঠোয় থাকতে পারে, কিন্তু অর্থনৈতিক ক্ষেত্রে দেশ এগোবে কি পেছোবে সেটা দেশবাসীরা নিজেরাই ঠিক করে নিতে পারে। অর্থাৎ কোনু জিনিস ব্যবহার করা হবে কি হবে না সেটা নির্ধারণের অধিকার দেশবাসীর একান্তই নিজস্ব। তাঁর স্থিরপ্রত্যয় ছিল যে দেশকে সেবা করার অন্যতম শ্রেষ্ঠ পথ হল দেশের মৃতপ্রায় শিল্পবাণিজ্যকে চাঙ্গা করে তোলা এবং সেইসঙ্গে যেসব ব্যবসাবাণিজ্যের হাল সাবলীল সেগুলিকে আরও গতিশীল করে তোলা, যাতে নতুন নতুন শিল্প ও কাজকারবার গড়ে তুলে বিদেশী পণ্যের ব্যবহার বর্জন করা যায়। এই কর্মপদ্ধতিকে তিনি স্বদেশী আন্দোলনের সারবত্তা হিসাবে উপস্থাপিত করে বলেন—"Its primary object is to promote the industrial development of the country."[১৬]

শিল্পে দেশের পশ্চাৎপদতার কারণ দর্শিয়ে রসুল বলেন যে ভারতের

সুতিবস্ত্র একসময়ে বিদেশে বিপুল পরিমাণে রপ্তানী করা হত; ভারতের মসলিন বস্ত্র পরিধান ইউরোপে একদিন গর্বের বিষয় ছিল। কিন্তু নিজেদের উদাসীন অবহেলায় আমরা সেসব ঐতিহ্য হারিয়েছি। কারণ নব্যশিক্ষায় বিলাতি সামগ্রীর প্রতি আমাদের মোহ দেশের নিজস্ব শিল্পকে বাজার থেকে হটিয়ে বিদেশী পণ্যের চাহিদা ও আমদানিকে বাড়িয়ে তুলেছে।[১৭]

রসুল লক্ষ করেন যে দেশের লোক তাদের ভুল যখন বুঝতে পারে, স্বদেশী পণ্য ব্যবহারের প্রবণতা তখন ক্রমেই বাড়তে শুরু করে। উদ্দেশ্য স্বদেশী শিল্পের উন্নতি। বিদেশী সরকার নিজেদের স্বার্থহানিতে ভারতের স্বদেশী শিল্পবাণিজ্যকে বিষনজরে দেখছে। তিনি অনুতাপ করেন যে ইংরেজরা নিজেদের দেশে উদারনৈতিক রীতিনীতি অক্ষুণ্ন রেখে এদেশে রাজনৈতিক বিরোধিতাকে বেআইনী বলে আদেশ জারি করছে, যাতে বিলাতের বাণিজ্যিক উন্নতি অব্যাহত থাকে। তাঁর মতে যেহেতু আইনের সাহায্যে আমরা বিদেশী পণ্যের আমদানি রুখতে অক্ষম, অতএব বয়কটই আমাদের আত্মরক্ষার মোক্ষম হাতিয়ার। তাতে একদিকে দেশের শিল্পবাণিজ্য গড়ে উঠবে, অন্যদিকে বিদেশী মুদ্রার সাশ্রয় হবে।[১৮]

দেশের অর্থনৈতিক পুনরুজ্জীবনের তাগিদে রসুল স্বদেশী আন্দোলনকে একটি জরুরি বিষয় হিসাবে দেখার সুপারিশ করেন। তাঁর কথায়—"Our daily bread is dependent upon the Swadeshi movement." তিনি শঙ্কিতচিত্তে লক্ষ করেন যে ভাবাবেগে চালিত বাঙালিদের কাছে বঙ্গবিভাগ রদ হয়ে যাবার পরে স্বদেশী আন্দোলনের দীর্ঘসূত্রী ও নিরুত্তাপ গঠনমূলক কাজে আর লোকের তেমন উৎসাহ নেই। তাই তিনি মন্তব্য করেন যে, রাজনৈতিক আন্দোলন থেকে লোকের আর্থিক জীবনের প্রশ্নকে পৃথকভাবে দেখলে মস্ত ভুল হবে। বিদেশী পণ্যের উপর নির্ভর করে কোনো জাতি বড় হতে পারে না। বঙ্গবিভাগের ছ'বছরে উদ্দীপিত বাঙালিরা স্বদেশী শিল্পবাণিজ্যের যে প্রসার ঘটিয়েছে তার উত্তরোত্তর শ্রীবৃদ্ধি সাধনের জন্যে তিনি বিশেষ আবেদন রাখেন।

রসুল প্রত্যক্ষ করেছিলেন যে শিক্ষিত বাঙালি সরকারি চাকরির মোহে সদাই আচ্ছন্ন। আর এই লালসাই বাঙালির আর্থিক দুর্গতির সবচেয়ে বড় কারণ। অথচ দেশের অন্যান্য প্রদেশে লোকের শিল্প ও ব্যবসাবাণিজ্যের উদ্যম থাকায় তারা উন্নতির পথে স্বচ্ছন্দ গতিতে অগ্রসর হয়ে চলেছে। তিনি অনুশোচনা করেন যে স্বজনপোষণের কৌশল ও প্রভাব খাটিয়ে বাঙালি আজ কেরানীর জাতে পর্যবসিত।[১৯]

দেশের প্রয়োজন ও প্রকৃত সমস্যার দিকে তাকিয়ে রসুল চাইতেন উচ্চশিক্ষায় অনাবশ্যক ব্যয়বাহুল্যের পরিবর্তে প্রাথমিক শিক্ষায় যথোচিত পরিমাণ ব্যয়বরাদ্দ। তিনি দেখেছিলেন যে উচ্চবিত্ত ও সম্ভ্রান্ত পরিবারের সন্তানেরাই কেবল শিক্ষার যাবতীয় সুবিধা ভোগ করে। তাঁর চট্টগ্রাম ভাষণে তিনি সখেদে বলেছিলেন—

> ...it is neither wise, nor fair, nor just to spend a large amount of public money for the education of the favoured few, especially when the mass of the people are denied the blessings of elementary education.

তিনি তাই নিম্নবিত্ত পরিবারের সন্তানদের শিক্ষার খাতে অধিক সরকারি অনুদান বরাদ্দের দাবি করেন।[২০]

কেন্দ্রীয় আইন সভায় গোপালকৃষ্ণ গোখলের বাধ্যতামূলক প্রাথমিক শিক্ষা সংক্রান্ত খসড়া বিলের (১৯১১) কথা উল্লেখ করে রসুল বলেন যে, মৌখিক সহানুভূতির উচ্ছ্বাস দেখিয়ে সরকার অর্থাভাবের অজুহাতে বিলটিকে নাকচ করে দেয়। অথচ ঢাকা বিশ্ববিদ্যালয় স্থাপনের জন্যে বিপুল পরিমাণ অর্থ বরাদ্দ করা হচ্ছে, এই যুক্তিতে যে পূর্ববঙ্গের মুসলমানেরা তা চাইছে। রসুল মনে করতেন যে দারিদ্র্যের ফলে অনগ্রসর মুসলমান সমাজের পক্ষে এই ব্যবস্থার সুযোগ গ্রহণ সম্ভব নয়। মুসলমানদের নাম করে একটি ব্যয়বহুল বিশ্ববিদ্যালয় স্থাপন রসুলের দৃষ্টিতে ছিল অর্থহীন এবং শৌখীন বিলাসের নামান্তরমাত্র।

যে-টাকায় বিশ্ববিদ্যালয় পরিচালিত হয়ে থাকে তাতে প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষায় লোকের বৈজ্ঞানিক ও কারিগরি শিক্ষাবিস্তারের প্রয়োজন অধিক ও জরুরি বলে রসুল তাঁর অভিমত ব্যক্ত করেন। পরিণামে তাতে বেকার সমস্যার সুরাহা হবে বলে তাঁর দৃঢ় বিশ্বাস ছিল। কুমিল্লা প্রাদেশিক সম্মেলনে তিনি প্রাথমিক শিক্ষাকে অবৈতনিক ও বাধ্যতামূলক করার প্রস্তাব উত্থাপন করেন। কারণ তিনি উপলব্ধি করতেন যে—

> ...illiteracy and ignorance go hand in hand with fanaticism and are always dangerous to State[২১]

প্রাদেশিক সম্মেলনের চট্টগ্রাম অধিবেশনে (১৯১২) দ্বিতীয়বার সভাপতির ভাষণে রসুল উল্লেখ করেন যে ভারতের মতো পৃথিবীর আর কোথাও এত কৃষিনির্ভর মানুষ নেই, অথচ এদেশে কৃষি সম্পর্কে আধুনিক শিক্ষার ব্যবস্থা সম্পূর্ণ অনুপস্থিত; ভূমির উর্বরতা সত্ত্বেও খরা ও দুর্ভিক্ষে লক্ষ লক্ষ মানুষ অনাহারে মরে। সমকালীন অবস্থার পরিপ্রেক্ষিতে রসুল তাই সুপারিশ করেন

যে শিল্পোন্নয়নকে অক্ষুণ্ন রেখে বৈজ্ঞানিক পদ্ধতিতে কৃষির উন্নয়ন যাতে হয় সে-বিষয়ে সর্বাধিক গুরুত্ব আরোপ করা হোক। তিনি অনুভব করেন যে প্রতিটি প্রাথমিক বিদ্যালয় সংলগ্ন জমিতে কৃষিশিক্ষার ব্যবস্থা থাকা সমীচীন। তাছাড়া সরকারি কৃষি গবেষণাগারে লব্ধ ফল ও তথ্যাদি কৃষকদের কাছে পৌঁছিয়ে দেবার উপযুক্ত ব্যবস্থা থাকা চাই।[২২]

কুমিল্লা অধিবেশনে (১৯১৪) অভ্যর্থনা সমিতির সভাপতি হিসাবে রসুলের ভাষণে কিছু নতুন উপলব্ধি লক্ষ করা যায়। তিনি স্বীকার করেন যে ভারতীয় কৃষকদের পুরুষ পরম্পরায় গঠিত অভ্যস্ত জীবন থেকে মান্ধাতা আমলের কর্মপদ্ধতি ছাড়ানো সহজ নয়। তবুও সরকারের উচিত যেখানে সম্ভব সেখানে কৃষকদের বৈজ্ঞানিক পদ্ধতি শেখানো। অবশ্য লোকেরও পুরোপুরি সরকারি উদ্যমের ভরসায় থাকলে চলবে না। রসুল চাইতেন শিক্ষিত যুবকেরা কৃষিকর্মে প্রবেশ করুক, তাতে কর্মসংস্থান ও কৃষির উন্নয়ন একযোগে সহজ হবে।

স্বদেশী আন্দোলনের গোড়া থেকেই রসুল অনুভব করতেন যে শিক্ষার সর্বব্যাপী বিস্তারের উপর জাতীয় আন্দোলনের সার্থকতা নির্ভর করে। তাই তিনি বলেন যে বঙ্গীয় জাতীয় শিক্ষা পরিষদের মাধ্যমে একদিকে মানবিক বিদ্যার প্রসার এবং অন্যদিকে বৈজ্ঞানিক ও কারিগরি শিক্ষার সম্প্রসারণ হলে লোকের দেশপ্রেম ও স্বদেশসেবার মনোবৃত্তি বিকশিত হয়ে উঠবে। লোকের মনে স্বদেশী ভাবাদর্শ সঞ্চারের উপযোগী যে প্রয়াস ও প্রচারের অভিযান চলেছে, তার আর তত প্রয়োজন হবে না যখন লোকে শিক্ষার আলোকে দেশের হীনাবস্থা ও দুর্গতি উপলব্ধি করবে।

বঙ্গবিভাগ রদ হয়ে যাবার বছর দুয়েক পরে রসুলের কুমিল্লা ভাষণে উল্লিখিত মনোভঙ্গিসূত্রে নতুন অভিজ্ঞতার কথা প্রকাশ পায়। তিনি বলেন যে স্বদেশী শিল্পবাণিজ্যের প্রসারসূত্রে দেশে কারিগরি শিক্ষার প্রতি উৎসাহ বেড়েছে। বঙ্গীয় জাতীয় শিক্ষা পরিষদ থেকে উত্তীর্ণ ছাত্রেরা নানা গুরুত্বপূর্ণ কাজে যুক্ত হয়েছে। অন্যদিকে স্বদেশী আন্দোলনে ভাঁটার টান পড়েছে বঙ্গবিভাগ রদ হয়ে যাবার ফলে। তাই তাঁর বক্তব্য ছিল যে স্বদেশী আন্দোলন নতুন উদ্যমে পরিচালিত না হলে স্বদেশী শিল্পের উন্নয়ন ব্যাহত হবে। কারিগরি শিক্ষার প্রতিও লোকের আকর্ষণ কমে যাবে। স্বদেশী আন্দোলন ঝিমিয়ে পড়ায় রসুল আক্ষেপ করেন।[২৩]

উপসংহার

কি চিন্তায়, কি আন্দোলনে, সংকীর্ণ সাজাত্যবোধ ও ধর্মীয় বিভেদে আধুনিক ভারতীয় রাজনীতি গোড়া থেকেই আবিল থেকেছে। সম্প্রদায় নির্বিশেষে রাজনৈতিক ভাষ্যকার ও নেতৃবৃন্দের অধিকাংশের মানসিকতায় আধুনিক দৃষ্টিভঙ্গি ও যুক্তিবাদ সুপরিসর স্থান পায় নি। আবদুল রসুল ছিলেন মুষ্টিমেয় সেইসব নেতৃবর্গের অন্যতম, যাঁরা বিশ্বপ্রগতির সঙ্গে তাল মিলিয়ে রাজনীতিকে কথায় ও কাজে যুক্তিবহ ও সর্ববিধ সংকীর্ণতা থেকে মুক্ত রাখতে প্রয়াসী হন। রাজনীতির ক্ষেত্রে ধর্মীয় আবেগকে টেনে আনাতো দূরের কথা, সাধারণ লোকের, বিশেষ করে সমকালীন মুসলিম মানসে ধর্মীয় ভেদবুদ্ধি ও অনৈক্যের বিরুদ্ধে তিনি নিরন্তর মুখর থাকতেন। সেদিক থেকে তাঁর দৃঢ় আত্মপ্রত্যয় ও নির্ভীক মনোভাবের বৈশিষ্ট্য ফুটে ওঠে। সমসাময়িক মুসলমান সমাজের বৃহদাংশের ভিন্ন গতিপ্রকৃতির সঙ্গে মানিয়ে চলতে না পারায় স্বভাবতই তিনি তাদের তীব্র সমালোচনার সম্মুখীন হন। সেজন্যে কিন্তু তিনি কারো প্রতি বিদ্বেষ ভাব পোষণ করতেন না। মুসলিম বিচ্ছিন্নতাকামী ধারার জনক আলিগড়ের সার সৈয়দ আহমদের প্রতিও তিনি প্রাসঙ্গিক মন্তব্যে সুশোভন সম্মান প্রদর্শনে কুণ্ঠিত হতেন না।

সুরেন্দ্রনাথের অনুগামী তথা সমকালীন মডারেট রাজনীতির সমর্থক হিসাবে পরিচিত হলেও রসুল কার্যবিশেষে চরমপন্থীদের সংগে হাত মেলাতে দ্বিধাবোধ করতেন না। স্বল্পায়ু জীবনের শেষদিকে তিনি টিলকের হোমরুল আন্দোলনের দিকে ঝুঁকেছিলেন। তবে নিয়মানুগ আন্দোলনেই তিনি বিশ্বাস করতেন। স্বায়ত্তশাসনের পথে তিনি চাইতেন সংসদীয় গণতন্ত্রের প্রবর্তন। বিচারব্যবস্থা ও সরকারি প্রশাসনের পৃথকীকরণের দাবি তাঁর কণ্ঠে নিয়তই ধ্বনিত হত।

ইংল্যান্ডের গণতন্ত্রী পরিবেশে শিক্ষিত রসুল জেনেছিলেন যে রাজনৈতিক আন্দোলন করা নাগরিকমাত্রেরই একটি মৌলিক অধিকার। তাই রাজনীতি সম্পর্কে স্বদেশবাসীর ভীতি কাটিয়ে তুলতে তিনি তৎপর হন। তিনি যথার্থই বুঝতেন যে রাজনৈতিক আন্দোলনের মধ্যে দিয়েই নানাবিধ অভাবঅভিযোগের প্রতিকার হয় এবং সরকারের কাছ থেকে ন্যায্য সুবিধাদি আদায় করা একমাত্র সেই পথেই সম্ভব। তবে রাজনৈতিক আন্দোলনকে ব্যক্তিগত স্বার্থ চরিতার্থের পথ হিসাবে কেউ যাতে সেটাকে ব্যবহার না করে সেবিষয়ে তাঁর সেদিনের সতর্কবাণী আজও মূল্যবান।

রাজনৈতিক আন্দোলনে নিস্পৃহ মনোভাবের দরুন মুসলিম সমাজ পেছিয়ে যায় বলে তিনি অভিমত প্রকাশ করেন। সেজন্যে তিনি বিগতকালের মুসলিম নেতাদের দায়ী করেন। সমকালীন মুসলিম মানসে আত্মস্বাতন্ত্র্য ও বিভেদনীতির

সমালোচনা করে তিনি বলেন যে পরিণামে উক্ত মানসিকতা তাদের পক্ষে সবিশেষ ক্ষতির কারণ হয়ে দাঁড়াবে। তাঁর ভবিষ্যদ্বাণী ভারতভূমি বিভাগের পরে যেন বেশি অনুভব করা যায়। স্বধর্মীয়দের উদ্দেশে তাঁর সুস্পষ্ট উপদেশ ছিল যে একই দেশের অধিবাসী হবার ফলে মুসলমানদের উচিত হিন্দুদের সংগে ঐক্য ও সৌহার্দ্য বজায় রাখা। নইলে বিভেদের সুযোগে বিদেশী শাসকদের শোষণব্যবস্থা কায়েম হয়ে থাকবে। হিন্দুদের কাছেও তাঁর প্রত্যাশা ছিল তারা যেন অনুন্নত মুসলমান সমাজের প্রতি প্রীতিপরায়ণ ও সহানুভূতিশীল হয়। উভয় সম্প্রদায়ের প্রতি তাঁর আবেদন বিশেষ ফলপ্রসূ হয় নি।

রসুল ধর্মের ভিত্তিতে পৃথক নির্বাচকমণ্ডলীর আইনের বিরোধিতা করেছিলেন। দেশের সাম্প্রদায়িক সমস্যাকে তিনি ইংল্যাণ্ডের মধ্যযুগীয় ধর্মবিরোধের সংগে তুলনা করেন। তাঁর দৃষ্টিতে আধুনিককালে উন্নত চিন্তা-ভাবনা ও নতুন মূল্যবোধের উদ্ভব ঘটায় ধর্মীয় বিরোধ অর্থহীন। মানুষের পারস্পরিক বিবাদবিসংবাদ নানা কারণে ঘটতে পারে, কিন্তু সেটাকে ধর্মীয় ব্যঞ্জনা দেওয়া অনুচিত। বঙ্গবিভাগের পরে উভয় সম্প্রদায়ের মধ্যে রসুল এক মানসিক ব্যবধান লক্ষ করেন। তাতে মুসলমানদেরই বেশি ক্ষতি হয় বলে তাঁর ধারণা ছিল। মুসলিম লীগ সৃষ্টির পিছনে যথার্থ কোনো কারণ তিনি খুঁজে পান নি। তবে লীগের বিরুদ্ধে তাঁর পালটা দল গড়ে তোলার উদাম ব্যর্থতায় পর্যবসিত হয়।

অর্থনৈতিক চিন্তায় রসুলের বাস্তব দৃষ্টি ও গভীরতার প্রমাণ পাওয়া যায়। রাজনৈতিক ক্ষেত্রে ইংরেজকে জব্দ করা শক্ত, কিন্তু ইংরেজের পণ্য ব্যবহার না করে স্বদেশী জিনিস ব্যবহার করলে একদিকে ইংরেজের অর্থনৈতিক শোষণকে প্রত্যাহত করা যাবে এবং অন্যদিকে দেশের কর্মসংস্থান, উৎপাদন ও ক্রয়ক্ষমতা বৃদ্ধির সংগে বিদেশী মুদ্রার সাশ্রয় হবে বলে তিনি স্থিরনিশ্চয় ছিলেন। বংগভংগ বিরোধী আন্দোলনের সময়ে স্বদেশী শিল্পের প্রসার ও বয়কট আন্দোলনের ফলে দেশের দ্বিমুখী অর্থনৈতিক উন্নয়নের সম্ভাব্য উজ্জ্বল দিকটিকে তিনি তুলে ধরেন। তিনি দেখাতে চেষ্টা করেন যে বয়কট আন্দোলনের বিরোধিতা করলেও তার সুফল বর্তেছে মুসলমান তাঁতি ও চাষীদের উপর। রসুল আক্ষেপ করেন যে শিল্পবাণিজ্যের বিপুল সম্ভাবনা থাকা সত্ত্বেও হিন্দুমুসলিম নির্বিশেষে বাঙালিরা চাকরির মোহে আচ্ছন্ন।

প্রাথমিক শিক্ষাকে উপেক্ষা করে উচ্চশিক্ষার পিছনে বিপুল অর্থব্যয় রসুলের চোখে বিসদৃশ ঠেকে। বস্তুত দেশবাসীর বৃহদাংশ যেখানে ন্যূনতম শিক্ষার সুযোগ থেকে বঞ্চিত সেখানে উচ্চশিক্ষার খাতে মোটা ব্যয়বরাদ্দ গোটা শিক্ষাব্যবস্থাকেই পঙ্গু করে রাখে। ঢাকা বিশ্ববিদ্যালয় স্থাপনসূত্রে সেদিন

রসুল যেকথা উপলব্ধি করেছিলেন সেকথা আজও বিবেচনার দাবি রাখে। রসুল যথার্থই বুঝেছিলেন যে অজ্ঞতা ও নিরক্ষরতা যুক্তিহীন অন্ধ আবেগপ্রবণতার উৎস এবং পরিণামে সেটা রাষ্ট্রের পক্ষেও বিপজ্জনক হয়ে দাঁড়ায়।

শিক্ষাব্যবস্থার উন্নয়ন প্রসঙ্গে রসুল অনুভব করেন যে দেশ কৃষিনির্ভর হওয়া সত্ত্বেও এদেশে কৃষিকর্মের আধুনিকীকরণের চিন্তা উপেক্ষিত। দেশের মাটি উর্বর, তবুও লক্ষ লক্ষ মানুষ অনাহারে মরে। কৃষির উন্নয়নের জন্যে তিনি ব্যাপক কৃষিশিক্ষার সুপারিশ করেন। তাঁর চিন্তার অভিনবত্ব হল শিক্ষার প্রাথমিক স্তরেই তিনি চেয়েছিলেন কৃষিশিক্ষার ব্যবস্থা। অনুরূপ দৃষ্টিতে কারিগরি শিক্ষার বিস্তার সম্পর্কেও তিনি যথোচিত ব্যবস্থা গ্রহণের প্রস্তাব তোলেন। জাতীয় শিক্ষা পরিষদের মাধ্যমে মানবিক ও কারিগরি শিক্ষার প্রসার পরিণামে দেশবাসীর শিল্পবাণিজ্যের উদ্যম ও দেশপ্রেমকে উৎসাহিত করবে বলে তাঁর বিশেষ আশা ছিল। সেজন্যে তিনি চেয়েছিলেন স্বদেশী আন্দোলনকে অব্যাহত রাখতে। কিন্তু জীবদ্দশাতেই তিনি দেখে যান যে বঙ্গভঙ্গ রহিত হয়ে যাবার পরে বয়কট আন্দোলন তথা স্বদেশী শিল্পের উদ্যোগ এবং কারিগরি শিক্ষার প্রতিও লোকের আগ্রহে ভাঁটা পড়েছে।

রসুলের জীবন ও সাধনার বৃত্তান্ত সহজলভ্য নয়। সমসাময়িক কালের সংবাদপত্রে প্রকাশিত বিভিন্ন ভাষণ থেকে তাঁর রাষ্ট্রচিন্তার সন্ধান পাওয়া যায় বেশি। স্বদেশী আন্দোলনের সময়ে প্রকাশিত 'মুসলমান' পত্রিকার মালিকানায় তিনি একজন অংশীদার ছিলেন। উক্ত পত্রিকায় তাঁর নিবন্ধাদি প্রকাশিত হয়ে থাকতে পারে। কিন্তু সে-পত্রিকা দুষ্প্রাপ্য। যুক্তিবাদী দৃষ্টিভঙ্গি ছাড়াও শিক্ষা, অর্থনৈতিক ও রাজনৈতিক বিষয়ে তাঁর বিদ্যাবত্তা, বাস্তবদৃষ্টি ও দূরদর্শিতার সঙ্গতি আজও আছে যথেষ্ট। যাবতীয় সংকীর্ণতার ঊর্ধ্বে থেকে তিনি যে দৃষ্টান্ত স্থাপন করেছেন সেটা এখনও অনুকরণীয়।

## উৎস নির্দেশ

১. অমলেন্দু দে। 'বাঙালি বুদ্ধিজীবী ও বিচ্ছিন্নতাবাদ'। ১৯৭৪। পৃ. ১৬৬-৭, ২০৭।

২. Sumit Sarkar. *The Swadeshi Movement in Bengal: 1903-1908.* New Delhi, 1977. p. 79.

৩. ধীরেন্দ্রচন্দ্র মজুমদার। 'ভারতের স্বরাজ সাধক'। খ. ১। পৃ. ১১০। *Indian Nation Builders.* Madras. part I. p. 378.

৪. *Amrita Bazar Patrika.* 25 October, 1905.

৫. কৃষ্ণকুমার মিত্র। 'আত্মচরিত'। ১৯৩৭। পৃ. ২৭২-৩।
৬. Sarkar. *op. cit.* pp. 429-30, 440.
৭. *Bengalee.* 7 April, 1912.
৮. *Ibid.*
৯. *Ibid.*
১০. *Bengalee.* 12 April, 1914.
*Amrita Bazar Patrika.* 12 April, 1914.
১১. Yatindrakumar Ghosh. (Comp.) *Bengal Provincial Conference ; 1906 : Barisal Session.* 1978. p. 61.
১২. *Ibid.* p. 66.
১৩. *New India.* 30 September, 1905. p. 524.
১৪. S. C. Roy. *The Story of my Times.* 1934. p. 148.
১৫. *Bengalee.* 7 April, 1912.
১৬. *Bengalee.* 12 April, 1914.
১৭. Ghosh. *op. cit.* p. 47.
১৮. *Ibid.* p. 53.
১৯. *Ibid.* p. 58.
২০. *Bengalee.* 7 April, 1912.
২১. *Bengalee.* 12 April, 1914.
২২. *Ibid.*
২৩. Ghosh. *op cit.* pp. 53-58.

# নির্ঘণ্ট

## দ্বিতীয় খণ্ডের সূচিপত্র